জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ ভাবলেন, “আজ আমার সম্মুখে একটি উত্তম সুযোগ উপস্থিত হয়েছে!” কুস্তি শুরু হলো।

দর্শকদের মনোরঞ্জনের জন্য কয়েকবার তিনি বৃদ্ধকে ধরাশায়ী করলেন। আবার তাকে উঠে দাঁড়ানোরও সুযোগ দিলেন। তাঁর নিজের শক্তিপ্রর্দশনে যাতে কেউ সন্দেহ করে না- সেটা নিশ্চিত করার পর, দেখা গেলো এক পর্যায়ে বৃদ্ধ তাঁকে ধরাশায়ী করে ফেললেন। হযরত জুনাইদ আর উঠতে পারলেন না। বৃদ্ধ বিজয়ী হলেন! তিনি বুক টুকে বিজয়ীর বেশে পেশী দেখাতে লাগলেন। দর্শকরা দাঁড়িয়ে চিৎকার করে হাততালি দিতে থাকে। বৃদ্ধ শাসকের কাছ থেকে পুরস্কারের টাকা সংগ্রহ করলেন। এদিকে জুনাইদ রাহিমাহুল্লাহ নতমাথায় রিং থেকে বেরিয়ে গেলেন।

এ রাতে হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি স্বপ্নযোগে হযরত নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সাক্ষাৎ পেলেন। নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, “হে জুনাইদ! তুমি তোমার মর্যাদা, সুনাম, অবস্থান বিসর্জন দিয়েছো আমার ক্ষুদার্ত বংশধরদের প্রতি ভালোবাসা হেতু। আজ থেকে তোমার নাম আউলিয়াদের তালিকায় লিপিবদ্ধ হলো।” হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ ঘুম থেকে জেগে ওঠার পর কাঁদতে থাকেন। অঝোর ধারায় চোখের পানি পড়ে তার দাড়ি পর্যন্ত সিক্ত হয়ে গেলো।[২০]

**মহামূল্যবান বাণী**

**১. সুফিদের হৃদয়ের প্রশস্ততা:** তিনি বলেন, একজন সুফি হচ্ছেন উর্বর জমির মত; এর ওপর যদি নির্জীব বীজও বপন করা হয়- তা থেকেও গজে ওঠে সবুজ বৃক্ষরাজি।

**২. সুফিদের আখলাক্ব:** সুফিদের হৃদয় হচ্ছে হযরত ইব্রাহিম আলাইহিসসালামের মতো: যা দুনিয়ার লোভ-লালসা থেকে মুক্ত, সর্বদা আল্লাহর যে কেনো নির্দেশ মানতে প্রস্তুত। সুফিদের ঈমানী শক্তি হচ্ছে হযরত ইসমাঈল আলাইহিসসালামের মতো। তাঁদের ক্রন্দন হচ্ছে হযরত দাউদ আলাহিসসালামের মতো। তাঁদের সবর হযরত আইউব আলাইহিস সালামের মতো। তাঁদের প্রভুপ্রাপ্তির আকাঙ্ক্ষা হযরত

[২০] হযরত শায়খ হাকিম মুহাম্মদ আখতার রাহিমাহুল্লাহ - ‘তাজাল্লিয়াতে জযব’; সূত্র: islamcan.com

মূসা আলাহিসসালামের মতো। তাঁদের দুআর মধ্যে থাকে, হযরত রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের মতো ইখলাস।

**৩. তাসাওউফ কী:** তাসাওউফ হচ্ছে সেটি যা তোমাকে হত্যা করে নিজে নিজেই বেঁচে থাকে। সৃষ্টিকর্তার সঙ্গে বান্দার সর্বাধিক শক্তিশালী সম্পর্ক হচ্ছে, যখন সে তাওহিদের রহস্য উন্মোচনে অগ্রসর হয় তখন দেখতে পায় সৃষ্টি থেকে সৃষ্টিকর্তার সকল রাস্তা বন্ধ- শুধুমাত্র একটি ছাড়া। সেটি হচ্ছে রাসূল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের প্রদর্শিত রাস্তা।[২১]

**৪. মা'রিফাতের স্তর:** একদা হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ দজলা নদীর তীরে আসলেন। 'ইয়া আল্লাহ!' বলে জিকির শুরু করলেন। এরপর তিনি পানির উপর দিয়ে হেটে নদী পার হয়ে গেলেন। নদী পার হওয়ার পূর্ব থেকে এক ব্যক্তি খেয়া নৌকার অপেক্ষায় ছিলেন। তিনি যখন দেখলেন শায়খ জুনাইদ 'ইয়া আল্লাহ!' জিকির করে করে পায়ে হেটে নদী পার হয়ে যাচ্ছেন, তখন তিনিও অগ্রসর হলেন, বললেন, "ইয়া শায়খ! আমিও নদী পার হবো।"

শায়খ জুনাইদ তাকে বললেন, "ইয়া জুনাইদ! ইয়া জুনাইদ! বলতে বলতে আমাকে অনুসরণ করো।"

ঐ ব্যক্তি তা-ই করলেন ও পানির ওপর দিয়ে হাটতে থাকেন। নদীর মাঝখানে পৌঁছুনোর পর শয়তান এসে তাকে ওয়াসওয়াসা দিলো। বললো, "কে বড়ো, আল্লাহ না শায়খ জুনাইদ? শায়খ নিজেই বলছেন, ইয়া আল্লাহ! ইয়া আল্লাহ! কিন্তু তোমাকে নির্দেশ দিলেন ইয়া জুনাইদ! ইয়া জুনাইদ! বলতে। এটা তো শিরক! এটা বলা বন্ধ করো। বলো, ইয়া আল্লাহ! ইয়া আল্লাহ!"

শয়তানের এ ওয়াসওয়াসায় তিনি বিভ্রান্ত হলেন। তাকে অনুসরণ করে বলতে লাগলেন, "ইয়া আল্লাহ! ইয়া আল্লাহ!" সাথে সাথে তিনি পানিতে নিমজ্জিত হলেন। চিৎকার দিলেন, 'বাচাঁও! বাঁচাও!'

[২১] অর্থাৎ সুন্নাতের পূর্ণাঙ্গ অনুসরণ।

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ পেছন ফিরে বললেন, “আমার নির্দেশ মতো বলো, ইয়া জুনাইদ! ইয়া জুনাইদ!” লোকটি তাই করলেন। আশ্চর্য হয়ে লক্ষ করলেন, তিনি ভেসে ওঠেছেন ও পানির উপর দিয়ে পুনরায় হাটতে পারছেন। এরপর উভয়ে নিরাপদে নদীর ওপর পারে উপনীত হলেন।

লোকটি হযরত জুনাইদ রাহিমাহুল্লাহকে ঘটনার রহস্য কী জানতে চাইলেন। জিজ্ঞেস করলেন, “হে শায়খ! আমি এর রহস্য বুঝতে পারলাম না। আপনি বললেন, ইয়া আল্লাহ! ইয়া আল্লাহ! এবং নিরাপদে নদী পার হলেন। আর আমি যখন তাঁর [সুবহানাহু তাআলা] নাম উচ্চারণ করলাম, তখন তলিয়ে যেতে থাকি নদীর পানিতে। এর কারণ কী?”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ বললেন, “হে বোকা! তুমি এখনও জুনাইদকেই চিনতে পারো নি, অথচ স্বয়ং আল্লাহকে চেনার [মা’রিফাতুল্লাহর] স্বপ্ন দেখছো!”[২২]

**৫. আল্লাহপ্রেমের উচ্চমার্গের ব্যাখ্যা:** পবিত্র হজ্জের মওসুমে মসজিদুল হারামে একদা যুগের আউলিয়ায়ে কিরামের একটি জমায়েত অনুষ্ঠিত হয়। মহাত্মন এসব ওলির মধ্যে সর্বাধিক কম বয়সের ব্যক্তি হিসেবে উপস্থিত ছিলেন হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি।

উক্ত জমায়েতে ‘আল্লাহপ্রেম’ এবং ‘আল্লাহর প্রেমিক কারা’ এ দুটো সম্পর্কিত [relatated] বিষয়ের ওপর আলোচনা শুরু হলো। প্রায় সব ওলি এ ব্যাপারে নিজ নিজ বক্তব্য পেশ করলেন। অবশেষে হযরত জুনাইদ রাহিমাহুল্লাহকে প্রশ্ন করা হলো, “হে জুনাইদ! আপনি তো বেশ নিরব আছেন। আপনার মতামত ব্যক্ত করুন।”



[২২] এখানে ভুলবুঝাবুঝির অবকাশ নেই। মা’রিফাতের উচ্চস্তরে আরোহণকৃত হযরত শায়খ জুনাইদ রাহিমাহুল্লাহ যখন ইসমে যাতের জিকির করছিলেন তখন তিনি সম্পূর্ণরূপে মুশাহাদার [আল্লাহ তা’আলার উপস্থিতির] স্তরে অধিষ্ঠিত ছিলেন। তাঁর এ জিকির ও অপর ব্যক্তির জিকিরের মধ্যে আধ্যাত্মিক দিক থেকে আকাশ-পাতাল পার্থক্য বিদ্যমান। বাস্তবে কারামতটি হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর মাধ্যমে প্রকাশ পাচ্ছিলো আর এর প্রভাব পড়ছিলো অনুসরণকারী ব্যক্তির ওপর হযরতের ওয়াসিলায়। তাই তাকে ‘ইয়া জুনাইদ!’ বলার অর্থ হচ্ছে, হে আল্লাহ তোমার ওলি জুনাইদের ওয়াসিলায় আমাকেও পায়ে হেটে নদী পার হওয়ার ক্ষমতা দান করুন। এরূপ করা মোটেই শিরকের অন্তর্ভুক্ত আমল নয়, যা মরদূদ শয়তান তাকে ওয়াসওয়াসার মাধ্যমে বুঝাতে চেয়েছিলো। -গ্রন্থকার।

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ মাথা নতো করলেন। তাঁর চোখ থেকে অশ্রু ঝরতে থাকে। বললেন, "আল্লাহর প্রেমিক তিনি, যিনি নিজেকে হারিয়ে ফেলেন। শুধুমাত্র জিকরুল্লাহর মধ্যে ঢুবে থাকেন। জিকিরের সকল অবস্থা তার মধ্যে বিরাজ করে; হৃদয়নেত্রে আল্লাহর দর্শন করেন, ঐ হৃদয় [ক্বলব] আল্লাহভীতির তাজাল্লি দ্বারা দগ্ধ হয়েছে; আল্লাহর জিকির তার মধ্যে প্রতিক্রিয়া সৃষ্টি করে যেরূপ এক কাপ সুরা করে থাকে, তিনি আল্লাহর কথা উচ্চারণ করেন, যেমন স্বয়ং আল্লাহই তার মাধ্যমে কথা বলছেন; তিনি যদি নড়েন তাহলে তা হয় আল্লাহর নির্দেশে; তিনি মানসিক সান্ত্বনা লাভ করেন শুধুমাত্র আল্লাহর আনুগত্যের মাঝে; এবং যখন এরূপ স্তর লাভ হয় তখন, তার খাওয়া, পান করা, নিদ্রা, সজাগ হওয়া- এবং মোদ্দাকথা তার যাবতীয় ক্রিয়াকলাপ হয়ে যায় একমাত্র আল্লাহর সন্তুষ্টির অন্তর্ভুক্ত; তিনি না কোনো জাগতিক কৃষ্টির প্রতি কর্ণপাত করেন, না তিনি মানুষ কর্তৃক তার প্রতি কোনো তিরস্কারের ওপর গুরুত্বারোপ করেন।"

**৬. আল্লাহর জিকিরই মূখ্য:** তিনি বলেন, "যে চক্ষু আল্লাহ তা'আলার সৃষ্টিকর্মের মধ্যে সৌন্দর্যের স্বরূপ দেখতে অপারগ সে চক্ষু অন্ধ হয়ে যাওয়াই উত্তম; যে জিহ্বা তাঁর [আল্লাহর] জিকির থেকে গাফিল সেটি বোবা হয়ে যাওয়াই শ্রেয়; যে কর্ণ তাঁর [আল্লাহর] মাহাত্মের গুণগান শুনে নি, সেটি বধির হয়ে যাওয়াই ভালো; এবং যে শরীর আল্লাহর ইবাতদ করে না, সেটি মরে যাওয়াই উচিৎ।"

**৭. দৃষ্টিপাতের গভীরত্ব:** একব্যক্তি হযরত জুনাইদ রাহিমাহুল্লাহকে বললো, "আমার দিকে তাকান।" তিনি জবাব দিলেন, "গত ২০ বছর যাবৎ আমার হৃদয় দিয়ে আল্লাহর দিকে তাকাতে চেষ্টা করে ব্যর্থ হয়েছি। তাহলে তোমার দিকে সফলভাবে তাকাবো কী করে?"

**৮. পবিত্র হজ্জের হাক্বিক্বাত:** একব্যক্তি পবিত্র হজ্জ পালন করে বাগদাদে এসে হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর সাথে সাক্ষাৎ করলেন। হযরত তাকে প্রশ্ন করলেন: "যে মুহূর্তে আপনি বাইতুল্লাহর হজ্জের উদ্দেশ্যে বাড়ি ছেড়ে যান, সে সময় আপনি কী সকলপ্রকার পাপকর্ম থেকেও দূরে সরার নিয়ত করেছিলেন?"
হাজী সাহেব জবাব দিলেন, "না-তো, এমন কোনো নিয়ত করি নি।"

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে তো আপনি কোনো ভ্রমণই করেন নি। আচ্ছা বলুন, যাত্রার সময় প্রতিটি স্থানে যেখানে আপনি রাত্রিযাপনের জন্য থেকেছিলেন, আপনি কী আল্লাহর সান্নিধ্যে যাওয়ার একেকটি স্তর অতিক্রম করছিলেন?”
হাজী সাহেব: “জী না হযরত! এরূপ কিছু তো বুঝি নি।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে তো আপনি [সুলুকের] রাস্তায় পদার্পণই করেন নি। আরো বলুন, মিক্বাতে পৌঁছুয়ে যখন ইহরাম পরেছিলেন, তখন কী আপনি মানবিক সকল স্বভাব-চরিত্রকে বিসর্জন দিয়েছিলেন ঐ দুটুকরো কাপড় পরার সময়?”
হাজী সাহেব: “না হযরত! এটাও করি নি।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে তো আপনি হজ্জের জন্য ইহরামও পরেন নি। আচ্ছা বলুল তো, আপনি যখন আরাফাতের ময়দানে অবস্থান করেছিলেন, তখন কী এক মুহূর্তের জন্যও আল্লাহ তা’আলার মুশাহাদার মধ্যে ছিলেন?”
হাজী সাহেব: “জী না।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে তো আপনি উকুফে আরাফাহ করেন নি। যখন আপনি মুজদালিফায় যেয়ে নিজের ইচ্ছে পূরণ করেছিলেন, তখন কী যাবতীয় দৈহিক আকর্ষণ থেকে মুক্ত হয়েছিলেন?”
হাজী সাহেব: “জী না হযরত! এরূপ কিছু হয় নি।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে তো আপনি উকুফে মুজদালিফা পালন করেন নি। আরো বলুন, আপনি যখন তাওয়াফে জিয়ারত করেন তখন আপনি কী নিরাকার আল্লাহ তা’আলার সৌন্দর্য পবিত্রতার সর্বোচ্চ স্তরে আরোহণ করে দর্শন করেছেন?”
হাজী সাহেব: “না, এরূপ কিছু দেখি নি।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে তো আপনি তাওয়াফে জিয়ারতও করেন নি। এবার বলুন, আপনি যখন সাঈ করেন, সে সময় আপনি কী পবিত্রতা [সাফা] ও সদগুণ [মারওয়াহ] অর্জন করেছিলেন?”
হাজী সাহেব: “জী না, তা-ও হয় নি।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে তো আপনি সাঈ করেন নি। আরো বলুন, আপনি যখন মীনায় ফিরে আসলেন তখন কী আপনার যাবতীয় ইচ্ছার সমাপ্তি [মুনা] ঘটেছিল?
হাজী সাহেব: “জী না। ঘটেনি।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে আপনি মীনায়ও অবস্থান করেন নি। বলুন, আপনি যখন কুরবানীর স্থানে যেয়ে পশু জাবই করেছিলেন, তখন কী আপনি যাবতীয় দুনিয়াবী খাহিশাতকেও কুরবানী দিয়েছিলেন?”
হাজী সাহেব: “জী না, দেই নি।”

হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে তো আপনি কুরবানীও করেন নি। আপনি যখন জামারাতে যেয়ে কঙ্কর নিক্ষেপ করেছিলেন, তখন কী ক্বলবের যাবতীয় ঐচ্ছিক কু-ধারণাকে বিসর্জন দিতে সক্ষম হয়েছিলেন?”
হাজী সাহেব: “না-তো, এমনটি করি নি।”
হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ: “তাহলে আপনি কঙ্করও নিক্ষেপ করেন নি। বাস্তবে আপনি হজ্জও করেন নি। আবার হজ্জে চলে যান।”

**৯. আত্মপরিচিতি থেকে বিস্মৃত হওয়া:** হযরত জুনাইদ বাগাদাদী রাহিমাহুল্লাহ স্বরচিত ‘কিতাবুল ফানা’ [আত্মবিলুপ্তির গ্রন্থ] নামক কিতাবে উল্লেখ করেছেন: “নির্বাচিত এবং নির্বাচিতের নির্বাচিতদের ব্যাপার হচ্ছে, তারা নিজেদের অবস্থার বিস্ময়করতা হেতু আত্মপরিচিতি হারিয়ে ফেলেন। তাদের জন্য ‘উপস্থিতি’ অবশিষ্ট থাকে না। হাক্বিক্বাত তাদেরকে করায়ত্ব করেছে, মুছে দিয়েছে, আত্মবিলুপ্ত করেছে তাদের নিজস্ব সকল গুণাবলী থেকে। সুতরাং হাক্বিক্বাত তাদের মধ্য দিয়ে ও উপর দিয়ে কাজ করে। হাক্বিক্বাত তাদের মধ্যে সকল অভিজ্ঞতায়ও উপস্থিত থাকে।”

**১০. আল্লাহর পথে সাধনায় আত্মনিয়োগের সুফল:** পবিত্র কিতাবুল্লাহর আয়াতে করীম:

وَالَّذِينَ جَاهَدُوا فِينَا لَنَهْدِيَنَّهُمْ سُبُلَنَا * وَإِنَّ اللهَ لَمَعَ الْمُحْسِنِينَ

-“যারা আমার পথে সাধনায় আত্মনিয়োগ করে, আমি অবশ্যই তাদেরকে আমার পথে পরিচালিত করব। নিশ্চয় আল্লাহ সৎকর্মপরায়ণদের সাথে আছেন।” [আনকাবুত: ৬৯]

-এর ব্যাখ্যায় হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ বলেন: "এ আয়াতের অর্থ হচ্ছে, যারা স্বীয় খাহিশাতের বিরুদ্ধে কঠোর সাধনা করে এবং আল্লাহ রাহে তাওবাহ করে, তাদেরকে আমি [আল্লাহ] ইখলাস অর্জনের রাস্তায় নিয়ে যাবো। কেউ কারো দুশমনের বিরুদ্ধে বাহ্যিক জিহাদ করতে পারবে না, যদি না সে এ দুশমনের বিরুদ্ধে আভ্যন্তরীণ জিহাদে লিপ্ত হয়। আর যাকে এ দুশমনদের বিরুদ্ধে বিজয়ী করা হবে, সে তাদের বিরুদ্ধে বিজয় অর্জন করবে। আর যাকে এ দুশমনদের বিরুদ্ধে পরাজিত করা হবে, সে তাদের বিরুদ্ধে পরাজয়বরণ করবে।"

**১১. সাধনার কাঠিন্যতা:** তিনি বলেছেন, "ঈমানদারদের জন্য ইহলোক থেকে পরলোকে ভ্রমণ [জাগতিক সবকিছু বিসর্জন দিয়ে আধ্যাত্মিক অবস্থায় পরিবর্তন] সহজ। সৃষ্ট প্রাণী থেকে সৃষ্টিকর্তার নিকট ভ্রমণ কঠিন। নফস থেকে আল্লাহ পর্যন্ত ভ্রমণ খুব কঠিন। আর আল্লাহর সঙ্গে অবস্থান কঠিন থেকেও কঠিন।"

**১২. আল্লাহ থেকে মুখ ফেরানোর খেসারত:** তিনি বলেন, "যদি কেউ হাজার বছরব্যাপী আল্লাহর ইবাদতে মগ্ন থাকে, এরপর সে একটি মুহূর্তের জন্য তাঁর থেকে মুখ ফিরিয়ে নেয়, তাহলে ঐ মুহূর্তে যেটুকু সে হারাবে তার পরিমাণ [হাজার বছরের ইবাদতে] যাকিছু সে অর্জন করেছিলো তার থেকেও বেশি হবে।"[২৩]

**১৩. জুহদের অর্থ:** জুহদের ব্যাখ্যায় তিনি বলেন, "জুহদ হচ্ছে, হৃদয়কে সার্বক্ষণিক চাওয়া থেকে মুক্ত করা।"[২৪]

**১৪. সবর কী:** তিনি বলেন, "সবর হলো, তিক্ততাকে ভ্রূকুঞ্চন [বা অভিযোগ] ছাড়া গিলে ফেলা।"[২৫]

---

[২৩] হিলায়াতুল আউলিয়া- হযরত আবু নুয়াইম ইসফাহানী রাহিমাহুল্লাহ, খ. ১০, পৃ. ২৭৮।

[২৪] মাদারিজুস সালিকীন।

[২৫] প্রাগুক্ত।

**১৫. সালিক হওয়ার যোগ্যতা:** "যে কেউ কুরআন শরীফ [কিছুটাও] মুখস্ত করে নি, কিংবা হাদিস শরীফ [একটুও] জনে না- সে এ আমাদের রাস্তার লোক নয়। কারণ তাসাওউফ মূলত কুরআন ও সুন্নাহর অভ্যন্তরে- বাইরে নয়।"২৬

**১৬. আন্তরিকতা একটি সূক্ষ্ম বিষয়:** তিনি বলেন, "আন্তরিকতা [ইখলাস] হচ্ছে আল্লাহ ও তাঁর গোলামের মধ্যকার একটি সূক্ষ্ম বিষয় [সির]। এ ব্যাপারে কেউ কিছু জানে না- এমনকি কিরামান কাতিবীন ফিরিশতারাও তা অজ্ঞাত। সুতরাং এটি কখনো লিপিবব্ধ হয় না বান্দার আমলনামায়। অপরদিকে মরদূদ শয়তানও এ ব্যাপারে সম্পূর্ণ অজ্ঞাত থাকে। সুতরাং সে এর বিরুদ্ধে ওয়াসয়াসা দিতেও অপারগ। এছাড়া মানবাকাঙ্ক্ষা [হাওয়া] এ থেকে মুক্ত। সুতরাং এটা একে প্রভাবান্বিত করতে পারে না।"২৭

**১৭. আত্মশুদ্ধির জিহাদ:** "একমাত্র আল্লাহর সন্তুষ্টিকল্পে নিজের আত্মশুদ্ধির জন্য যে কেউ তাওবাসহ কঠিন মুজাহাদা করবে, তাকেই ইখলাসের রাস্তার দিকনির্দেশনা দেওয়া হবে।"

**১৮. ওলি না শয়তান:** "যদি কেউ পানির ওপর দিয়ে হেটে যেতে সক্ষম হয়, কিংবা বাতাসে ভাসমান জায়নামাযে সিজদা দেয় আর সে রাসূলের সুন্নাতকে অনুসরণ না করে, তাহলে সে ওলিআল্লাহ নয়- বরং সে হচ্ছে শয়তান।"

**১৯. শয়তানের ওয়াসওয়াসা থেকে পাপকামনা আরো মারাত্মক:** "শয়তানের ওয়াসওয়াসাকে 'লা-হাওলা ওয়ালা কুয়্যাতা ইল্লাবিল্লাহিল আলিয়্যিল আজীম' পাঠ করে বিতাড়িত করা যায়। কিন্তু মনের মধ্যে নিজ থেকে উদ্বুদ্ধ কুমন্ত্রণাকে বিতাড়ন খুব কঠিন। এজন্য প্রয়োজন হয় মুর্শিদের সুহবত ও কঠোর রিয়াজত-মুজাহাদা।"

**২০. বহিরাঙ্গ থেকে ব্যক্তিত্বের পরিচয় মিলে না:** "ব্যক্তিত্ব বা চরিত্র কখনো মানুষের বাহ্যিক রূপ দ্বারা বুঝা যায় না। ব্যক্তি মানুষ হিসেবে উন্নত স্তরে পৌঁছুয় উত্তম চরিত্র দ্বারা।"

---

২৬ প্রাগুক্ত।

২৭ প্রাগুক্ত, খ. ২, পৃ. ৭০।

**২১. দুর্নীতির মূল:** “নফসের প্রতি আনুগত্যই হচ্ছে সকল দুর্নীতির মূল।”

**২২. আল্লাহর গোলাম কারা:** “যে কেউ নিজের নফসকে দুশমন মনে করে তার বিরুদ্ধে জিহাদ ঘোষণা দেয়, সে-ই হচ্ছে আল্লাহর গোলাম।”

**২৩. দ্বীনের পাহারাদার কারা:** “যে ব্যক্তি তার হৃদয়ের পাহারাদার সে দ্বীনেরও পাহারাদার।”

**২৪. ফিরিশতার মাধ্যমে রূহানী শক্তি অর্জন:** তিনি বলেন, “একদিন নিয়মিত ওয়াজিফা পাঠ করছিলাম। কিছুটা তন্দ্রা এসে গেলো। অর্ধ-জাগ্রত অবস্থায় দেখতে পেলাম একজন ফিরিশতা আকাশ থেকে অবতরণ করলেন। তিনি নিজের রূহানী তাজাল্লি দ্বারা আমার হৃদয়কে আলোকিত করে বললেন, ‘দাঁড়াও আবুল ক্বাসিম! কথা বলো। তোমার অন্তরে রূহ প্রবেশ করেছে’, একথা শুনার পর আমার তন্দ্রা ভেঙ্গে গেলো। আমি কাঁদতে থাকি।”

**২৫. সুফিদের কথাবলা:** কেউ একজন তাঁকে সুফিদের কথাবলা সম্পর্কে প্রশ্ন করলেন। তিনি জবাব দিলেন, “সুফিদের কথন নেই।” অন্য আরেক ব্যক্তি এ জবাব সম্পর্কে প্রশ্ন করলে তিনি জবাব দেন, “আবুল ক্বাসিম [তিনি নিজে] যা বলেছে সত্য বলেছে। একজন সুফির বিচরণ ক্ষেত্র শুধুমাত্র অদৃশ্য জগতে। তাঁর জিহ্বা যখন শিথিল হয় এবং আল্লাহ তা’আলা তাঁকে কথা বলতে অনুমতি দেন, তখনই তিনি কথা বলেন। অন্যথায় তিনি নিরব থাকেন।” তিনি আরো বলেন, “আপনারা আমাকে পূর্বে কথিত বাক্য পুনরাবৃত্তি করতে বলবেন না- কারণ আমি তা পারবো না। আল্লাহ তাআলা ঐ কথাগুলো বলতে আমার মুখে রেখেছিলেন এবং জিহ্বাকে নাড়িয়েছেন। এগুলো কোনো কিতাব বা দারস থেকে প্রাপ্ত হই নি- বরং আল্লাহর অনুগ্রহ বৈ নয়।”

**২৬. তাসাওউফের সংজ্ঞা:** (১) তাসাওউফ এমন একটি চেষ্টা যেখানে মানব বাস করে। (২) তাসাওউফ বাস্তবে আল্লাহর গুণাবলীর অন্তর্ভুক্ত। তবে দৃশ্যত এটি হচ্ছে মানবের গুণ।[২৮]

---

[২৮] প্রথম সংজ্ঞা দ্বারা এটাই বুঝানো উদ্দেশ্যে যে, দূরত্ব নিশ্চিহ্ন করতে গাইরুল্লাহ থেকে সম্পূর্ণরূপে মুক্ত হয়ে প্রভুর নৈকট্য অর্জন। আর দ্বিতীয় সংজ্ঞা দ্বারা বুঝানো হচ্ছে, যখন দূরত্ব মিটিয়ে নৈকট্যের স্তরে উপনীত হবে, তখন সালিকের নিকট উন্মোচন হবে যে, যাবতীয় গুণাবলী শুধুমাত্র আল্লাহর। তার নিজস্ব গুণাবলী মূলত হাক্বিক্বাতের

**২৭. ফানা [বিলুপ্তি] ও বাকা [স্থিতি] সম্পর্কে হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর একটি (বঙ্গানূদিত) কবিতা:**

*আমার মাঝে আছে যা উপলব্ধি করেছি তা,*
*আমার জিহ্বা তব সাথে গোপনে বলেছে কথা।*
*আমরা একীভূত হয়েছি একদিকে,*
*অপরদিকে পড়ে আছি দূরত্ব রেখে।*
*সম্ভ্রম হেতু যদিও তুমি আমার চোখের দৃষ্টির আড়ালে,*
*পরমানন্দে দেখিয়েছে তব রূপলাবণ্য মমো অন্তরতম স্থলে।*

**২৮. ফানার অবস্থা:** তিনি বলেন, "কিছুদিনের জন্য আমার হতভম্বতা হেতু ইহ-পরলোকের সবাই ক্রন্দন করেছে। এরপর তাদের অনুপস্থিতি হেতু আমিও ক্রন্দনে রত হই। এখন আমার অবস্থা এরূপ হয়েছে যে, আমার না আছে তাদের সম্পর্কে জ্ঞান, না আছে নিজের সম্পর্কে জ্ঞান।"

**২৯. দেখা দুধরনের:** "কেনো বস্তু দেখার স্বরূপ দুটি: (১) প্রথমটি হচ্ছে অস্তিত্বের [বাকী] চোখে দেখা। (২) দ্বিতীয়টি হচ্ছে বিলুপ্তির [ফানী] চোখে দেখা। প্রথম ধরনের চোখে দেখা হলে, দর্শক প্রত্যক্ষ করবে- সমগ্র মহাবিশ্ব নিজের অস্তিত্বের [আল্লাহতে বাকীর অবস্থা] অবস্থাভেদে অসম্পূর্ণ আছে। কারণ সে ইন্দ্রিয়লব্ধ ঘটনাকে স্ব-অস্তিত্বশীল মনে করে না। অপরদিকে যখন বিলুপ্তির [আল্লাহতে ফানী অবস্থার] চোখে দেখা হয় তখন, সে উপলব্ধি করবে সমগ্র সৃষ্ট বস্তু অ-বিদ্যমান। শুধু আল্লাহ তা'আলা চির-অস্তিত্বশীল। উভয় ক্ষেত্রে কিন্তু, দর্শক সৃষ্ট বস্তু থেকে মুখ ফিরিয়ে নেয়। এ কারণেই রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম দুআ করতেন: 'হে আল্লাহ! বস্তু যেরূপ আছে সেরূপই আমাদেরকে দেখান। কারণ যে কেউ এরূপ দেখেবে সে সান্ত্বনা পাবে।'"[২৯]

---

প্রতিচ্ছায়া মাত্র। এ স্তরে সে নিজের সকল গুণাবলী থেকে বিলীন হয়ে যায়। হযরত হাজবেরী রাহিমাহুল্লাহ বলেন, "তাওহিদের হাক্বিক্বাতে বাস্তবে কেনো মানবিক গুণাবলী নেই। এর কারণ হলো মানবিক গুণাবলী স্থায়ী নয়- এগুলো ছবি ও ছাপের মতো। এতে স্থায়িত্ব নেই, কারণ এগুলোর আসল সূত্র স্বয়ং আল্লাহ। সুতরাং বাস্তবে সব গুণাবলীর একমাত্র অধিকারী আল্লাহ তা'আলা।" -গ্রন্থকার

[২৯] জানা থাকা প্রয়োজন যে, বাকা ও ফানা এ উভয় অবস্থা সাধারণ মানুষের স্তর নয়। উভয়টিই ওলিদের স্তরের [বা হালের] অন্তর্ভুক্ত। প্রথমটিকে 'ওয়াদাতুশ শুহূদ' ও দ্বিতীয়টিকে 'ওয়াদাতুল উজূদ' তত্ত্ব ধারা ব্যাখ্যাত হয়েছে। -গ্রন্থকার

**৩০. আল্লাহ সম্পর্কে জ্ঞান [মা'রিফাত]:** তিনি বলেন, "মা'রিফাত বা আল্লাহপরিচিতি যখন উচ্চস্তরে আরোহণ করে। যখন তোমার হৃদয় এ জ্ঞান দ্বারা পরিপূর্ণ হয়ে ওঠে এবং তুমি তাঁর আনুগত্যে শান্তি অনুভব করো। তোমার মন-মানসিকতা তাঁর পবিত্র নাম উচ্চারণের কারণে স্পষ্ট হয় এবং তোমার বুঝ তাঁর ওপর নির্ভর করে। তখন তোমার মানবিক অস্তিত্ব আর থাকবে না। তোমার স্ব-ইচ্ছে বিলুপ্ত হবে। তোমার জ্ঞান আলোকিত হবে- কারণ এটি আসবে আল্লাহর পক্ষ থেকে, আল্লাহর হাক্বিক্বাতের ভাণ্ডার তোমার মাঝে উন্মোচন হবে।"

**৩১. সিদক্ব [সত্যবাদিতা] ও ইখলাসের [আন্তরিকতা] মধ্যে পার্থক্য:** তিনি বলেন, "ইখলাস সিদক্বকে ছাড়িয়ে গেছে। সিদক্বের স্তর ইখলাস থেকে উন্নত।"

**৩২. সালিক তিন প্রকারের:** "জেনে রাখো, সালিক তিন ধরনের: (ক) প্রথম সালিক অন্বেষাকাঙ্ক্ষী ও অনুসন্ধানী। সে আল্লাহর দিকে ধাবিত হয় শরীয়তের জ্ঞান আহরণ ও অনুসরণ করে। সে সকল আইন-কানুন মানে, সকল প্রকার উপাসনায় লিপ্ত থাকে ও হালাল-হারাম বুঝে চলে। (খ) দ্বিতীয় সালিক [প্রথমজনের সকল আমল করেও] আভ্যন্তরীণ পবিত্রতাসহ অগ্রসর হয়। দরোজায় পৌঁছুয়ে দাঁড়িয়ে থাকে। (গ) তৃতীয় সালিক কাঙ্ক্ষিত কক্ষের ভেতরে প্রবেশ করে সেখানেই থাকে।"

**৩৩. আল্লাহর ওপর ভরসার ব্যাখ্যা:** "যদি কেউ দাবি করে একমাত্র আল্লাহ তা'আলা হচ্ছেন তার আশ্রয়স্থল ও ভরসাস্থল, এবং একইসময় সে অপরদের কাছেও আশ্রয় ও সান্ত্বনা কামনা করে, তাহলে আল্লাহ তাকে বিপর্যয়ের মধ্যে ফেলে দেবেন। তার অন্তর থেকে জিকরুল্লাহ বিলুপ্ত করবেন। তাকে শুধুমাত্র জিহ্বার জিকিরে লিপ্ত রাখবেন। সে যদি তার এ নির্বুদ্ধিতা অনুধাবন করে এবং আল্লাহর দিকে ফিরে যায়, তাহলে তিনি তার ওপর থেকে বিপর্যয় ও বিপদাপদ আবার তুলে নেবেন। কিন্তু সে যদি গাইরুল্লাহর প্রতি নিজেকে সম্পৃক্ত রাখে কট্টরভাবে, আল্লাহ তা'আলা তার ওপর স্বীয় রহমত নাজিল করা থেকে বিরত হবেন। সে বঞ্চিত হবে তাঁর সৃষ্টির উপকার থেকে। এর বদলে তার মধ্যে পয়দা হবে অতিলোভ। ফলাফলস্বরূপ, মানুষ তার ওপর নিজেদের দাবি-দাওয়া পূরণের জন্য চাপ দেবে। একই সময় এদের অন্তরে তার প্রতি কোনো দয়ার উদ্রেক হবে না। এর ফলে, তার জীবনটি বরবাদ

হয়ে যাবে। তার মৃত্যুতে দুঃখ-বেদনা ছাড়া আর কোনো মূল্য থাকবে না। তার আখিরাতের জীবন হবে অনুতাপ-পরিতাপ ও অনুশোচনার।"

আল্লামা শাহ'রানী রাহিমাহুল্লাহ উপরোক্ত উদ্ধৃতি তুলে ধরার পর বলেন:
نحن نعوذ بالله من الرُّكون إلى غير الله تعالى
[নাহনু নাউ'যুবিল্লাহি মিনার-রুকূনি ইলা গ্বাইরিল্লাহি তা'আলা]
-"আমরা আল্লাহর কাছে আশ্রয় চাই, তাঁকে ছাড়া অন্য কারোর প্রতি ভরসা করা থেকে।"৩০

**৩৪. উত্তম নিয়তের উপকারিতা ও পাপের নিয়তের অপকারিতা:** "যখন কেউ তার উত্তম নিয়তের একটিমাত্র দরোজা খুলে, তার জন্য আল্লাহ তা'আলা তাওফিকের ৭০টি দরোজা উন্মুক্ত করেন। অপরদিকে কেউ যখন পাপের নিয়তের একটি দরোজা খুলে, আল্লাহ তা'আলা তার জন্য ৭০টি লজ্জা ও অসম্মানের দরোজা উন্মুক্ত করেন। সে এ ব্যাপারে কিছুই বুঝতে পারে না।"৩১

**৩৫. জ্ঞানের মূল্য:** তিনি বলেন, "জ্ঞানের মূল্য আছে। এর বিনিময় মূল্য গ্রহণ না করে একে কাউকে দেবে না।" কেউ একজন প্রশ্ন করলো, "হযরত! এর মূল্যটা কী?" জবাব দিলেন, "যে কেউ একে ভালো ও উত্তম আচরণের দ্বারা অনুধাবন করে এবং তা নষ্ট করে না- তাকে দেওয়াই এর মূল্য।"৩২

**৩৬. সুন্নাতের অনুসরণই একমাত্র উন্মুক্ত পথ:** "সৃষ্টি ও স্রষ্টার মধ্যে সব রাস্তা বন্ধ হয়েছে একটিমাত্র পথ ছাড়া। এ পথটি হলো রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের পদচিহ্ন [সুন্নাতের] অনুসরণ।"

**৩৭. যারা জাহান্নামে চলে গেছে:** হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহকে প্রশ্ন করা হলো, "হযরত! একদল লোক বলে থাকে শরীয়তের অনুসরণ তাদের জন্য প্রযোজ্য নয়। কারণ, তারা মনে করে শরীয়ত হচ্ছে আল্লাহ পর্যন্ত পৌঁছুনোর মাধ্যম মাত্র।

---

[৩০] 'আক্বাওয়ালে সালাফ' [ইংরেজি অনুবাদ] - শায়খ কামরুজ্জামান ইলাহাবাদী, খ. ২, পৃ. ৬৮১-৬৮২।

[৩১] প্রাগুক্ত, পৃ. ৬৮৪।

[৩২] প্রাগুক্ত, পৃ. ৬৮৫। লক্ষ করুন, এ কারণেই ইমাম গাযালী রাহিমাহুল্লাহ বলেছেন, অপরিপক্ক ব্যক্তির নিকট জ্ঞানের কোনো মূল্য নেই। হযরত জুনাইদ রাহিমাহুল্লাও এখানে একই কথা বলেছেন।

ইতোমধ্যে শরীয়তের অনুসরণ করে আমরা কাঙ্ক্ষিত স্তরে পৌঁছুয়ে গেছি, সুতরাং শরীয়ত অনুসরণ আমাদের জন্য আর জরুরী নয়। এদের সম্পর্কে আপনার মতামত কী?

তিনি জবাব দিলেন, "তারা পৌঁছুনোর ব্যাপারে যে দাবি করছে তা সত্য- কিন্তু তারা পৌঁছুয়েছে জাহান্নামে! যে ব্যক্তি চুরি কিংবা জিনা করে, তারাও এরূপ দাবীদারদের চেয়ে উত্তম। আমি যদি হাজার বছরও বেঁচে থাকি তথাপি শরীয়তের অনুসরণ তো বটেই, এমনকি [নফল] ইবাদত থেকেও গ্রহণযোগ্য কৈফিয়ত ছাড়া কখনো গাফিল হবো না।"

**৩৮. সত্যিকার সাদিক্বের [আল্লাহ তা'আলার বান্দা] পরিচয়:** তিনি সত্যিকার সাদিক্ব কারা তার পরিচয় দিতে যেয়ে বলেন, "একজন সাদিক্ব দৈনিক চল্লিশবার অস্থিরতা বোধ করেন। তিনি সর্বদা অনুসন্ধানে থাকেন উত্তম আমলের জন্য এবং কোথায় তিনি সর্বোচ্চ প্রতিদান পেতে পারেন। যেখানেই উত্তম প্রতিদান মিলবে সেখানেই তার বিচরণস্থল। অপরদিকে মুনাফিক ব্যক্তি একই অবস্থায় চল্লিশ বছর পর্যন্ত অতিবাহিত করবে। সে কখনো নিজেকে পরিবর্তন করে না। এ লোকদেখানো আমলের নাম 'প্রশংসা কুড়ানোর জন্য দর্শন'। আহলুল্লাহগণ এ ব্যাপারে সতর্ক।"

**৩৯. মুক্তির কারণ:** কেউ একজন তাঁকে জিজ্ঞেস করলো, "উত্তম আমল ছাড়া মুক্তি লাভ কী সম্ভব?" তিনি জবাব দিলেন, "বাস্তবে উত্তম আমলগুলোই হচ্ছে মুক্তিলাভের প্রকাশ বা নিদর্শন।"৩৩

**৪০. অন্তঃসারশূন্য সুফি:** তিনি বলেছেন, "তুমি যদি দেখো, একজন সুফি বাহ্যিক দিকে খুব সুবেশ [স্মার্ট], তবে নিশ্চিত জেনে রেখো, তার অভ্যন্তর ফাঁকা।"

## হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর খুলাফাবৃন্দ

তাঁর খলিফাদের সংখ্যা অনেক। এদের মধ্যে বিখ্যাত কজন হলেন: হযরত আবু বকর শিবলী রাহমাতুল্লাহি আলাইহি [মৃ. ৩৩৪ হি.], হযরত ইবনে হুসাইন জুরাইরী

৩৩ 'নাফাহাতুল উন্স', পৃ. ২৪৫, আক্বওয়ালে সালাফ থেকে উদ্ধৃত, পৃ. ৬৮৮। লক্ষ করুন: উক্ত বক্তব্য দ্বারা এটাই বুঝানো হয়েছে যে, আল্লাহ তা'আলা কাউকে যখন উত্তম আমল করার তাওফিত দেন, তখন ধরে নিতে হবে তাকে মুক্তি দেওয়াই প্রভুর উদ্দেশ্য। -গ্রন্থকার।

রাহমাতুল্লাহি আলাইহি [মৃ. ৩১১ হি.], হযরত আবুল মুগিত হুসাইন ইবনে মনসুর হাল্লাজ রাহমাতুল্লাহি আলাইহি [মৃত্যুদণ্ডে দণ্ডিত, ৩০৯ হি.], আবু আলী আহমদ রুজবারী বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি [মৃ. ৩২২ হি.], আবু বকর মুহাম্মদ ইবনে কিত্তানী বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহি [মৃ. ৩২২ হি.], আবু হাসান ইবনে মুহাম্মদ মুজাইয়্যিন রাহমাতুল্লাহি আলাইহি [মৃ. ৩২৮ হি.], আবু মুহাম্মদ আবদুল্লাহ ইবনে মুহাম্মদ মুরতাইশ রাহমাতুল্লাহি আলাইহি [মৃ. ৩২৮ হি.] ও আবু ইয়াকুব ইসহাক্ব ইবনে মুহাম্মদ নাহরাজুরী রাহমাতুল্লাহি আলাইহি [মৃ. ৩৩০ হি.]।

**মৃতুকালীন অবস্থা**

মহাত্মন হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ যখন বুঝতে পারলেন যে, তাঁর জীবনের ইতি হতে যাচ্ছে, তখন তিনি উপস্থিত খাদিমকে বললেন, 'আমাকে উযু সারতে সাহায্য করো।' উযু করানের সময় খাদিম তাঁর দাড়ি খিলাল করতে ভুলে গেলেন। তিনি তাকে এ ব্যাপারে অবগত করেন। এরপর তিনি সিজদাবনত হয়ে অঝোর ধারায় অশ্রু বিসর্জন দিতে থাকেন। উপস্থিত লোকজন জিজ্ঞেস করলেন, "হে শায়খ! সারা জীবনভর এতো ইবাদত-বন্দেগী করার পরও আজ আপনি এতো বেশি কাঁদছেন কেনো?"

তিনি জবাব দিলেন, "এখন থেকে কী কোনো উত্তম সময় আর বাকি আছে? আমার আমলনামার হিসাব-নিকাশ তো শীঘ্রই বন্ধ হবে।"

এরপর তিনি কুরআন শরীফ তিলাওয়াত করতে থাকেন। হযরত জুরাইরী রিাহিমাহুল্লাহ বর্ণনা করেন, "আমি হযরতকে বললাম, হে শায়খী! নিজেকে কিছুটা স্বস্থি দিন।" তিনি বললেন, "ওহে আবু মুহাম্মদ! এ মুহূর্তে আপনি কী কাউকে জানেন, যার কুরআনের প্রয়োজন আরো বেশি আছে? আমার আমলনামা তো ভাঁজ করা হচ্ছে। আমি আমার আমলমানা দেখতে পাচ্ছি আকাশে ঝুলন্তাবস্থায়। খুব সরু একটি সূতা দ্বারা বেধে রাখ হয়েছে। বাতাসে এটি দুলছে। আমি জানিনা, এ বাতাস মিলনের না পাপমুক্তির ঘোষণা। একদিকে আমি দেখতে পাচ্ছি জান কবজের ফিরিশতা আর অপদিকে আমি দেখতে পাচ্ছি পুলসিরাত। ঐ তো রাজাধিরাজ বিচারক! রাস্তাটি সেদিকে, আমি জানি না কোন রাস্তা দিয়ে আমাকে গমন করতে হবে।"

এরপর তিনি এক খতম কুরআন তিলাওয়াত শেষ করেন। আবার শুরু করে সূরা বাক্বারার ৭০ নাম্বার আয়াতে পৌঁছেন। তাঁর জবান বন্ধ হয়ে যায়। আঙ্গুলে গুণে তাসবীহ্ জপতে লাগলেন নিরবে। তারপর শাহাদাত অঙ্গুলি খাঁড়া করলেন। জবান থেকে বেরিয়ে আসলো: "বিসমিল্লাহির রাহমানির রাহীম" কালামটি। চোখ দুটো বন্ধ হয়ে গেলো। তাঁর রূহ মাটির কায়া থেকে বের হয়ে ইল্লিয়্যিনে আরোহণ করলো। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন।

যুগের শ্রেষ্ঠ এই ওলি রজব মাসের ২৭ তারিখ, ২৯৮ হিজরি সনের শুক্রবার দিন ইন্তিকাল করেন। তাঁর মরদেহ গোসল দেওয়ার সময় চোখের মধ্যে পানি ঢালতে উদ্যোত হতেই এক গায়েবী আওয়াজ শোনা গেলো: "আমার প্রিয় বান্দার চোখে হাত দেবে না। আমার স্মরণের মাঝে এ দুটো চোখ বন্ধ হয়েছে। আর এগুলো পুনরায় খুলবে আমাকে দর্শনের মাধ্যমে।" গোসল দেনেওয়ালা ব্যক্তিগণ তাঁর অঙ্গুলিগুলো [খিলাল করার জন্য] খুলতে হাত দিতেই আবার আওয়াজ উঠলো: "থামো! ঐ অঙ্গুলিগুলো বন্ধ হয়েছে আমার নামের মাধ্যমে, আর এগুলো পুরনায় খুলবে আমার নির্দেশে।"৩৪

হযরতের ইন্তিকালে প্রতিক্রিয়া ব্যক্ত করতে যেয়ে হযরত ইমাম হাম্বলী রাহিমাহুল্লাহ বলেন, "আমরা যদি হযরত জুনাইদ বাগদাদী রাহমাতুল্লাহি আলাইহির গুণাগুণ বর্ণনা করতে যাই তাহলে অনেক খণ্ড কিতাব রচনা করেও পারবো না।"

হযরতের দাফন শেষে এক ওলিআল্লাহ তাঁকে স্বপ্নে দেখে জিজ্ঞেস করলেন, "ইয়া শায়খ! মুনকার ও নকীর ফিরিশতাদের জবাবদিহি কিরূপ ছিলো?" তিনি জবাব দিলেন, "ফিরিশতারা আমার সম্মুখে এসে প্রশ্ন করলেন, আপনার প্রভু কে? [من ربك] আমি মুসকি হেসে জবাব দিলাম, আমার প্রভু তিনি যাঁর প্রশ্নের [أَلَسْتُ بِرَبِّكُمْ] জবাবে আমি বলেছিলাম, অবশ্যই, আমরা অঙ্গীকার করছি। [قَالُوا بَلَى شَهِدْنَا] এখন তাঁর বান্দাহ ফিরিশতাকে জবাব দেওয়ার কী প্রয়োজন থাকতে পারে? আমি তো বাদশাহদের বাদশাহর সম্মুখে জবাব দিয়ে ফেলেছি! ফিরিশতাদ্বয় আর কিছু না বলে, একে অন্যের সঙ্গে একথা বলাবলি করে চলে গেলেন: 'তিনি তো দেখছি এখনও গভীর প্রভুপ্রেমে ডুবন্ত আছেন!'" আল্লাহ তা'আলা তাঁর এ উচ্চ মর্যাদাসম্পন্ন

[৩৪] মাসালিকুস সালিকীন, খ. ১।

ওলির মাক্বামাতকে আরো উন্নত করুন এবং সংরক্ষণ করুণ তাঁর সকল গোপন রহস্যাবলী।

সুহরাওয়ার্দিয়া তরিকা মুতাবিক শাইখুল মাশাইখ হযরত আবুল ক্বাসিম জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর খলিফা হযরত শায়খ আলী রুজবারী রাহমাতুল্লাহি আলাইহি হচ্ছেন পরবর্তী শায়খ। সুতরাং, আমরা এখন তাঁর মহামূল্যবান জীবন ও সাধনার ওপর যেটুকু সম্ভব আলোচনা করবো। হে আমাদের প্রভু! আমাদেরকে এমনভাবে আলোচনার তাওফিক দিন যা আপনার সন্তুষ্টির অনুকুলে। কারণ আমাদের একমাত্র উদ্দেশ্য হচ্ছে আপনার সন্তুষ্টি অর্জন।

# হযরত শায়খ আবু আলী আহমদ ইবনে মুহাম্মদ রুজবারী রাহমাতুল্লাহি আলাইহি

## (মৃত্যু- ৩২২ হিজরি, সমধি- মিশর।)

তিনি ছিলেন সুফিকুল শিরোমণি, মহাপ্রভুর প্রিয়জন, শরীয়ত ও তরিকতের দিশারী। তাঁর পূর্ণ নাম হচ্ছে আহমদ ইবনে মুহাম্মদ ইবনে আবুল ক্বাসিম। তবে তিনি আবু আলী রুজবারী নামে অধিক পরিচিত। তিনি বর্তমান ইরানের ইসফাহান প্রদেশের রুজবার নামক স্থানে ২৩৫ হিজরি সনে জন্মগ্রহণ করেন। তবে অল্প বয়সেই পরিবারের সঙ্গে বাগদাদে এসে স্থায়ীভাবে বসবাস করেন। তাঁর পিতা বাগদাদের আব্বাসী খলিফাদের একজন উজির ছিলেন।

রিসালাতুল কুশাইরী গ্রন্থের প্রণেতা ইমাম আবুল ক্বাসিম কুশাইরী [৩৭৬-৪৬৫ হি.] রাহিমাহুল্লাহ হযরত আবু আলী রাহিমাহুল্লাহ সম্পর্কে লিখেন: "হযরত আবু আলী আহমদ ইবনে রুজবারী বাগদাদী [শেষ জীবনে] মিশরের অধিবাসী ছিলেন। ৩২২ হিজরি সনে সেখানেই ইন্তিকাল করেন। হজরত জুনাইদ, হযরত নূরী, হযরত ইবনুল জাল্লা রাহমাতুল্লাহি আলাইহিম প্রমুখ সুফি-মাশাইখের সুহবত লাভ করেন। মাশাইখের মধ্যে অত্যন্ত বিচক্ষণ এবং এই [তরিকতের] রাস্তা সম্পর্কে অত্যন্ত জ্ঞানবান ব্যক্তি ছিলেন হযরত রুজবারী রাহমাতুল্লাহি আলাইহি।

হযরত রুজবারী রাহিমাহুল্লাহকে প্রশ্ন করা হলো, যে ব্যক্তি গান-বাজনা শুনে বলে, এটা আমার জন্য বৈধ, আমি যে স্তরে উপনীত হয়েছি, আমার জন্য তা মোটেও অবৈধ নয়। এরূপ ব্যক্তি সম্পর্কে আপনার মতামত কী? তিনি জবাব দিলেন, 'হ্যাঁ, সে ঠিকই স্তরে পৌঁছুয়ে গেছে, পৌঁছুয়েছে সে জাহান্নামে!' তাসাওউফ শাস্ত্র সম্পর্কে তাঁকে প্রশ্ন করা হলে তিনি জবাব দিলেন, 'এটা হলো বাস্তবতার পথ। সুতরাং অহেতুক একে চিত্তবিনোদনের সঙ্গে মিশ্রণ করো না। তিনি আরো বলেন, 'প্রতারিত হওয়ার নিদর্শন হলো, তুমি পাপ করবে, আর আল্লাহ তোমাকে করুণা করবেন। তাঁর করুণা দেখে তুমি তাওবাহ ও অনুশোচনা থেকে গাফিল থাকবে। কারণ তুমি ভাববে তিনি [আল্লাহ] তো তোমাকে ক্ষমা করে দেবেন, এটা তোমার প্রতি তাঁর করুণা।' তিনি বলেন, 'জুনাইদ হলেন আমার তাসাওউফের উস্তাদ, আবুল আব্বাস

ইবনে শুরায়হ্ হলেন ফিকহের উস্তাদ, সাহিত্যের উস্তাদ সা'আলাব এবং ইব্রাহিম হারবী হলেন হাদিসের উস্তাদ।"[৩৫]

## তরিকতের সালিক

শুধু বাহ্যিক শরীয়তের জ্ঞান দ্বারা উচ্চতর ওলির মর্যাদা লাভ অত্যন্ত কঠিন ব্যাপার। এর কারণ হচ্ছে, আভ্যন্তরীণ 'তাযকিয়া' [শুদ্ধিকরণ] আদৌ কোনো কিতাবী জ্ঞান দ্বারা লাভের ব্যাপার নয়। এটা একটি আমলী রাস্তা। তা অর্জন হতে পারে যদি আল্লাহর ইচ্ছে হয়, কামিল মুর্শিদের সুহবত লাভের মাধ্যমে। হযরত রুজবারী রাহিমাহুল্লাহর যুগটি ছিলো শরীয়ত ও তরিকতের স্বর্ণযুগ। এছাড়া তখনকার ইরাকের বাগদাদ শহরটি ছিলে জ্ঞান-বিজ্ঞান ও ইলমে দ্বীন চর্চার কেন্দ্রস্থল। বিরাট আয়তনবিশিষ্ট মুসলিম বিশ্ব ছিলো আব্বাসী খিলাফতের অন্তর্ভুক্ত। প্রাচ্য ও প্রতিচীর প্রত্যন্ত অঞ্চল থেকে অসংখ্য জ্ঞানান্বেষীদের জমায়েত ঘটতো বাগদাদে প্রতিনিয়ত। ইলমে দ্বীন, জ্ঞান-বিজ্ঞান ও দর্শনের ওপর অধ্যয়নের পাশাপাশি বাগদাদের তখনকার যুগশ্রেষ্ঠ ওলিআল্লাহ তথা সুফি-দরবেশগণ মানুষকে খোদাপ্রাপ্তি তথা হাক্বিক্বাত ও মা'রিফাত লাভের পথ ও পাথেয় শিক্ষা দিতেন। সর্বযুগের একজন শ্রেষ্ঠ সুফি শায়খ তখন বাগদাদে বসবাস করতেন। তাঁকে ঘিরেই তাসাওউফচর্চা হতো। তিনি ছিলেন হযরত আবুল ক্বাসিম জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহ।

একদিন হযরত বাগদাদী রাহিমাহুল্লাহ কোনো এক স্থানে বয়ান পেশ করছিলেন। হযরত রুজবারী রাহিমাহুল্লাহ মাহফিলের নিকট দিয়ে কোথাও যাচ্ছিলেন। হঠাৎ কানে ভেসে আসলো হযরত জুনাইদ রাহিমাহুল্লাহর কণ্ঠে উচ্চারিত এ কথাটি: "ওহে! তুমি আমার কথা শ্রবণ করো!" হযরত রুজবারী থমকে দাঁড়ালেন। মনে হলো ওয়াইজ হযরত তাঁকেই সম্বোধন করছেন। তিনি ওয়াজ শুনতে লাগলেন। ক্রমেই তাঁর মন জুনাইদ রাহিমাহুল্লাহর প্রতি আকর্ষিত হতে থাকে। হৃদয়ের মধ্যে শুরু হয় প্রচণ্ড তোলপাড়। তিনি আর থেমে থাকতে পারলেন না। ছুটে গেলেন জুনাইদ রাহিমাহুল্লাহর দরবারে। বললেন, "হুজুর! জীবনে যা শিখেছিলাম সব অন্তর থেকে মুছে গেছে! অনুগ্রহ করে হাক্বিক্বাতের রাস্তায় আমাকে পাড়ি জমাতে সাহায্য করুন।"

[৩৫] আর-রিসালাতুল কুশাইরী ফী ইলমিত তাসাওউফ- বঙ্গানুবাদ, সৈয়দ মাহমুদুল হাসান, পৃ. ১৬৫, খানক্বায়ে আমীনিয়া-আসগরিয়া প্রকাশনী, সিলেট।

মুরিদ হওয়ার পর একদল তারকা ওলিদের সঙ্গে তিনিও জড়োত হলেন। হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর সঙ্গীসাথী ও মুরিদানের মধ্যে ছিলেন, হযরত আবু বকর শিবলী, আবুল হাসান নূরী, আবু হামযা খুরাশানী, আবুল ক্বাসিম নাসরাবাদী, মুহাম্মদ বিন ইব্রাহিম বাগদাদী, আবু বকর ক্বাতিফী, আবু আমর দামেস্কী, মনসুর হাল্লাজ, আবুল হাসান সিওতী রাহমাতুল্লাহি আলাইহিম। এই মুবারক নামসমূহের তালিকায় যুক্ত হলো হযরত আবু আলী রুজবারী রাহিমাহুল্লাহর নামটিও।

**খিলাফত লাভ**

হযরত রুজবারী রাহিমাহুল্লাহ মুরিদ হওয়ার পর স্বীয় পীর হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর সুহবতে থেকে কঠোর রিয়াজত-মুজাহাদায় দীর্ঘদিন কাটান। এরপর হযরত জুনাইদ রাহিমাহুল্লাহ তাঁকে খিলাফত প্রদান করেন।

**মিশরের উদ্দেশ্যে যাত্রা**

খিলাফত লাভের পর হযরত রুজবারী রাহিমাহুল্লাহ কিছুদিন বাগদাদে থেকে তাসাওউফের খিদমত করেন। এরপর মুর্শিদের নির্দেশে মিশরের উদ্দেশ্যে পাড়ি জমান। কায়রো শহরে স্থায়ীভাবে বসবাস করে একদিন সেখানেই মাওলার দরবারে ফিরে যান।

**বিভিন্ন ঘটনা**

**১. মৃত ব্যক্তির সঙ্গে কথোপকথন:** তিনি বলেন, “মিশরের এক দরবেশ আল্লাহর জিকির করাকালে ইন্তিকাল করেন। আমরা সবাই তাঁর কাফন দাফনের ব্যবস্থা করি। কবরে লাশ রেখে আমি তাঁর মুখমণ্ডল খেকে কাফনের কাপড় সরিয়ে দিলাম, যাতেকরে তাঁর ওপর দয়ালু প্রভুর রহমত পতিত হয়। কিন্তু আশ্চর্য হয়ে লক্ষ করলাম, তিনি চোখ মেলে আমার দিকে তাকাচ্ছেন। বললেন, “হে আবু আলী! তুমি কী দেখতে পাচ্ছো, তাঁর সম্মুখে আমাকে বিনয়াবস্থায়? তিনিই তো আমাকে তাঁর প্রিয় বান্দায় পরিণত করেছেন।” আমি বিস্মিত হয়ে প্রশ্ন করলাম, “হে মানবসন্তান! আপনি কী মৃত্যুর পর পুনরায় জীবিত হয়ে গেলেন?” জবাব দিলেন, “হ্যাঁ, আমি জীবিত। আল্লাহর বন্ধুরা সর্বদাই জীবিত থাকেন। হে আবু আলী! আমি তোমাকে সাহায্য করবো।” একুটু বলে তিনি পুনরায় চোখ বন্ধ করে দিলেন।”

**২. দরবেশ ও যুবক:** হযরত রুজবারী রাহিমাহুল্লাহ বর্ণনা করেন, "একদিন আমি একটি ক্বওমি স্নানাগারে গেলাম। কক্ষের বাইরে দেখলাম একটি তালিযুক্ত জুব্বা। ভেতরে গিয়ে দেখি একজন দরবেশ সুদর্শন এক যুবককে গোসল করাচ্ছেন। এরপর তোয়ালি দ্বারা তার শরীর মুছে বাইরে নিয়ে গেলেন। তাকে উত্তম কাপড় পরিয়ে গায়ে গোলাপজল ও আতর মাখিয়ে দিলেন। হাতে একখানা পাখা নিয়ে তাকে বাতাস দিতে লাগলেন। কিন্তু এতো খিদমাত লাভের পরও যুবক দরবেশের প্রতি তোয়াক্কাও করলেন না। তিনি চলে যেতে উদ্যোত হলেন। দরবেশ বেশ পেরেশান হয়ে তাকে বললেন, 'আর কী করলে তুমি খুশি হবে?' যুবক বললেন, 'তোমার মৃত্যু হয়ে গেলে খুশি হবো!' আশ্চর্যের ব্যাপার, দরবেশ মাটিতে লুটিয়ে পড়লেন ও তাঁর প্রাণবায়ু বের হয়ে গেলো! লাশটি সেখানে রেখে যুবক চলে গেলেন। এরপর লোকজন দরবেশের লাশ নিয়ে গেলো একটি খানক্বায়। সেখানকার কবরস্থানে তাঁকে দাফন করা হলো।

কয়েক বছর পর আমি পবিত্র হাজ্জ পালনের উদ্দেশ্যে মক্কা মুয়াজ্জমায় যাই। তাওয়াফের সময় চোখে পড়লো সেই যুবককে। তার গায়ে ছিলো তালিযুক্ত মোটা সুতার জুব্বা। একসময় তাকে জিজ্ঞেস করলাম, 'ওহে! তুমি সেই যুবক না, যে একজন দরবেশকে হত্যা করেছিলো?'
জবাবে যুবক বললেন, 'জী হাঁ, আমিই সেই যুবক, হে শায়খ! সেটা ছিলো আমার ভুল।'
আমি বললাম, 'তুমি এখানে আসলে কী করে?'
তিনি বললেন, 'ঐ রাতে আমি নিদ্রাকালে স্বপ্নে দেখলাম দরবেশ এসে বলছেন, তুমি আমাকে মরতে বলেছিলে কিন্তু আমার প্রতি তোয়াক্কাও করলে না!' আমি জেগে ওঠে তাওবাহ করলাম ও ছুটে গেলাম দরবেশের কবরে। মাথা মুণ্ডিয়ে পরে নিলাম এই তালিযুক্ত জুব্বা। এখন যাযাবর অবস্থায় সর্বত্র ঘুরে বেড়াচ্ছি।'"

**মূল্যবান বাণী**

১. আমল থেকে কথা বেশি হচ্ছে হীনতার লক্ষণ। আর কথা থেকে বেশি আমল হচ্ছে মাহাত্ম্যের আলামত।
২. যাকিছু নিজের জন্য অপকারী তার মধ্যে বান্দাকে ছেড়ে দেওয়া হচ্ছে আল্লাহর অসন্তুষ্টির কারণ।

৩. কোনো সালিক যদি ৫ দিন উপবাসে থাকার পর অভিযোগ করে, তবে তাকে বাজারে ভিক্ষা করার জন্য ছেড়ে দেওয়াই উত্তম।
৪. তাসাওউফচর্চা হচ্ছে আল্লাহ থেকে দূরবর্তী অবস্থান হতে নৈকট্যের দিকে যাত্রা।
৫. ভয় ও আশা হচ্ছে পক্ষীর দুটি ডানা। এর যে কোনো একটি থেমে গেলে অপরটি অকেজো। উভয়টি সক্রিয় থাকার নাম ইসলাম, অন্যথায় পথভ্রষ্টতা।
৬. ভীতির হাক্বিকাত হচ্ছে, শুধুমাত্র আল্লাহকে ছাড়া আর কোনোকিছু বা কারোর প্রতি ভয় করা যাবে না।
৭. যার মধ্যে মহানুভবতা বিদ্যমান আল্লাহ তাকে ভালোবাসেন এবং সে-ও আল্লাহকে ভালোবাসে।
৮. সুফি ঐ ব্যক্তি যে হাজারবার প্রভুর নৈকট্য লাভের চেষ্টা করে ব্যর্থ হলেও- বার বার চেষ্টা করতে থাকে।
৯. আল্লাহর অনুগ্রহ ছাড়া এক মুহূর্তও বেঁচে থাকা সম্ভব নয়।
১০. রূহানী জগতে প্রবেশের একমাত্র পথ হচ্ছে দুনিয়া ও এর সঙ্গে সম্পৃক্ত সবকিছু বিসর্জন দেওয়া।
১১. সামা’ বা আধ্যাত্মিক সঙ্গীতে আছে তিনটি জিনিস: ১. হারাম খাবার খেলে অন্তরে অশান্তি সৃষ্টি হয়। ২. চোখকে হারাম বস্তুর ওপর পতিত করা যায় না। ৩. দুষ্ট লোকের সঙ্গ থেকে মুক্ত রাখে।

## মৃত্যুকালীন অবস্থা

হযরত আবু আলী রুজবারী রাহিমাহুল্লাহর মৃত্যুর সময় ঘনিয়ে আসলো। তাঁর আপন বোনের কোলে তিনি মাথা রাখলেন। রূহ দেহ থেকে বিচ্ছিন্ন হওয়ার ক্ষণকাল পূর্বে তিনি চোখ খুলে তাকালেন। বলতে থাকেন, “বেহেশত সুসজ্জিত করা হচ্ছে। ফিরিশতারা এসে বলছেন, এসো! আমরা তোমাকে জান্নাতে নিয়ে যাবো। আমি কখনও কল্পনাও করি নি যে, সেখানে এক অপূর্ব সুন্দরী হুর আমার জন্য অপেক্ষা করছে! কিন্তু আমার হৃদয় তো এখনও আল্লাহর সঙ্গে বিদ্যমান। আমি তো আর অপর কিছু বা কারোর প্রতি তাকাতে পারবো না। আমি আল্লাহর নৈকট্য লাভের জন্য ভীষণ যন্ত্রণা সয়েছি। এ মুহূর্তে আমি কীভাবে ‘ঘুষ’ নেবো?” এরপরই তিনি চলে যান তাঁর মা’বুদের নিকট। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। আল্লাহ তা’আলা তাঁর এ মহান নৈকট্যশীল বান্দার মাক্বামাতকে আরো বুলন্দ করুন।

সুহরাওয়ার্দিয়া তরিকানুযায়ী পরবর্তী শায়খ হচ্ছেন হযরত আবু আলী হাসান ইবনে আহমদ কাতিব রাহমাতুল্লাহি আলাইহি। সুতরাং আমরা এখন তাঁরই জীবন ও সাধনার ওপর যেটুকু সম্ভব বর্ণনা তুলে ধরবো। আমরা মহান একক প্রভুর সাহায্যপ্রার্থী।

# হযরত শায়খ আবু আলী হাসান ইবনে আহমদ কাতিব রাহমাতুল্লাহি আলাইহি

**(মৃ. ৩৪০ হিজরি, সমাধি- মিশর।)**

তাঁর নাম ছিলো হাসান। কুনিয়াত আবু আলী এবং তাঁর পিতার নাম ছিলো আহমদ কাতিব। সমকালীন যুগে মিশরের বিশিষ্ট মাশাইখের মধ্যে তিনি ছিলেন অন্যতম। জীবনে তিনি একাধিক উচ্চপদে সমাসীন হন। হযরত আবু আলী রুজবারী রাহিমাহুল্লাহ ছিলেন তাঁর মুর্শিদ। তিনি মুর্শিদের সুহবতে দীর্ঘদিন অতিবাহিত করেন। এছাড়া কায়রোতে বসবাসকারী অন্যান্য শায়খ যেমন, আবু বকর মিসরী রাহিমাহুল্লাহ প্রমুখের সঙ্গ লাভ করেন।

**মূল্যবান বাণী**

হযরত কাতিব রাহিমাহুল্লাহর জীবন ও কর্মের উপর খুব বেশি জানা যায় নি। নিচের বাণীগুলো বিভিন্ন সূত্র থেকে পাঠকদের জন্য তুলে ধরছি।

১. "কারোর হৃদয়ে যখন খোদাভীতি শক্তভাবে পয়দা হয়ে যায়, তখন ঐ ব্যক্তি যা বলেন তা হয় নিঃশর্তভাবে গুরুত্ববহ।"[৩৬]

২. "যে ব্যক্তি প্রজ্ঞাপূর্ণ কথা শ্রবণ করেও এর ওপর আমল করে না, সে মুনাফিক।"

৩. "আল্লাহ তা'আলা বলেন: 'যে নিজেকে শক্ত করে আমার সঙ্গে সম্পৃক্ত রাখবে সে আমাকে পাবে।'"

৪. "ঘোর পাপীর প্রতি ভালোবাসা হচ্ছে একটি রোগ। এর প্রতিকার হলো তাদের থেকে নিজেকে দূরে রাখা।"

৫. "[আল্লাহ] প্রেমিকের মধ্য থেকে বিরামহীনভাবে নির্গত হতে থাকে স্নিগ্ধ মনোমুগ্ধকর সুঘ্রাণ যদিও তাঁরা এটি গোপন রাখতে চান। এমনকি নিজেদেরকেও যদি তাঁরা আড়াল করে দেন, তথাপি সেই অপূর্ব ঘ্রাণ চুতুর্দিকে ছড়িয়ে পড়ে। সুগন্ধি হেতু আশিকরা তাঁর দিকে আকর্ষিত হতে থাকে।"

৬. "আল্লাহ তা'আলা জিকিরের মিষ্ট স্বাদ তাঁর বান্দাদের ওপর বর্ষণ করেন। এতে যদি জাকিরীনরা খুশি হয় ও আল্লাহর শুকরগুজারী করে তাহলে তাদেরকে তিনি দান

---

[৩৬] 'তাসাওউফ তারিখ কি আয়না মে', পৃ. ১১২।

করেন স্বীয় নৈকট্য। কিন্তু শুকুরগুজার না হলে তিনি জিকিরের স্বাদ ওঠিয়ে নেন এবং তাঁরা শুধু মৌখিক জিকিরই করতে থাকে।”[৩৭]

৭. “মু’তাজিলারা মানবিক গুণাবলী থেকে আল্লাহকে আলাদা করেছে যুক্তির মাধ্যমে এবং ভুল করেছে। অপরদিকে সুফিরা আল্লাহকে মানবিক গুণাবলী থেকে আলাদা করেছেন [ইলহামী] জ্ঞানের মাধ্যমে এবং তাঁরাই সঠিক।”[৩৮]

## ইন্তিকাল

হযরত আহমদ কাতিব রাহিমাহুল্লাহ তাঁর মাওলার দরবারে ফিরে যান ৩৪০ হিজরি সনে। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনি মিশরেই সমাহিত আছেন।[৩৯]

হযরত আহমদ কাতিব রাহিমাহুল্লাহর প্রধান খলিফার নাম হলো হযরত শায়খ খাজা আবু উনসান মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহি। সুতরাং আমরা এখন তাঁরই জীবন ও সাধনার ওপর যেটুকু সম্ভব আলোচনা করবো। আল্লাহর সাহায্য ও ইচ্ছা ছাড়া এক অক্ষরও লেখার ক্ষমতা কারোর নেই। হে আল্লাহ! আমরা সবসময় আপনার মুখাপেক্ষী কিন্তু আপনি কারোর মুখাপেক্ষী নন।



---

[৩৭] তাবাক্বাত, খ. ১, পৃ. ৯৬।

[৩৮] ‘রিসালাতুল কুশাইরী [বঙ্গানুবাদ]’, খ. ১, পৃ. ১৭৩।

[৩৯] তাবাক্বাত, খ.১, পৃ. ৯৬।

# হযরত শায়খ খাজা আবু উনসান মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু: ৩৩৭ হিজরি, সমাধি- নিশাপুর, ইরান।)

তাঁর পূর্ণ নাম ছিলো আবু উসমান সাঈদ ইবনে সালাম মাগরিবী রাহমাতুল্লাহি আলাইহি। যুগের একজন অতুলনীয় ব্যক্তি ছিলেন হযরত মাগরিবী। তাঁর মতো লোক ইতোপূর্বে খুব অল্পই জন্ম নিয়েছেন। তাঁর মুর্শিদ ছিলেন হযরত আবু আলী হাসান ইবনে আহমদ কাতিব রাহিমাহুল্লাহ। এছাড়া তিনি সুহবত লাভ করেন হযরত হাবীব মাগরিবী ও আবু আমর জুযাজী রাহমাতুল্লাহি আলাইহিমার। তাঁর সাক্ষাৎ ঘটে যুগের আরো অনেক মাশাইখে আজমের সঙ্গে। এদের মধ্যে উল্লেখযোগ্য হচ্ছেন নহরজুরী ও ইবনুস সায়িগ রাহমাতুল্লাহি আলাইহিমা। রিয়াজত-মুজাহাদায় সে যুগে তাঁর মতো ব্যক্তি খুব কম ছিলেন। এ ব্যাপারে তাঁর বেশ সুনাম ছিলো।

**কঠোর আত্মশুদ্ধির সংগ্রাম**

পরিণত বয়সের শুরুতেই মুরিদ হওয়ার পর হযরত উসমান রাহিমাহুল্লাহ নফসের বিরুদ্ধে কঠোর সংগ্রামে লিপ্ত হন। জানা যায়, রিয়াজত-মুজাহাদার অংশ হিসেবে তিনি একাধারে দীর্ঘ ৩০ বছর মাগরিবের [মরোক্কোর] নির্জন মরুপ্রান্তরে ঘুরে বেড়িয়েছেন। একাধারে দীর্ঘদিন নফল রোযা ও অল্পাহার হেতু তাঁর শরীরে মাংস বলতে কিছুই অবশিষ্ট থাকে নি। তিনি কঙ্কালসার জ্যান্ত মানুষের মতো হয়ে গিয়েছিলেন। চোখদ্বয়ের চতুর্দিকে কালো বৃত্তাকার দাগ পড়ে যায়।

এ অবস্থায় একদিন তাঁর নিকট ইলহাম নাজিল হলো: তুমি সৃষ্টিজগতের মধ্যে ফিরে যাও! এ নির্দেশ পেয়ে তিনি যাত্রা করলেন মক্কা মুয়াজ্জমার পথে। দীর্ঘ ভ্রমণ শেষে পবিত্র নগরীতে প্রবেশ করলেন হযরত মাগরিবী রাহিমাহুল্লাহ। মক্কা শরীফের মাশাইখে আজম তাঁকে উষ্ণ স্বাগত জানালেন। তাঁর করুণ অবস্থা দেখে তাঁরা প্রশ্ন করলেন, “আপনি ইতোমধ্যে ৩০টি বছর একাকী অবস্থায় মরুভূমিতে কাটিয়েছেন, যা কোনো মানুষের পক্ষে কাটানো প্রায় অসম্ভব। এ কারণে হে শায়খ! আপনি সবার নেতা হওয়ার যোগ্যতা লাভ করেছেন। আমাদেরকে বলুন, এ দীর্ঘ সাধনার মাধ্যমে আপনি কী জিনিস লাভ করলেন? ওখান থেকে কী নিয়ে আসলেন?”

তিনি জবাব দিলেন: "আমি সেখানে গিয়েছিলাম 'সুকর' [প্রেমমত্ততা] অর্জনের সন্ধানে। কিন্তু এটা লাভের মধ্যে কাঠিন্যতা ও সমস্যা অবলোকন করে ফিরে এসেছি নিরাশ হয়ে। কোনো সফলতা লাভ করি নি। এ হাক্বিক্বাতের সন্ধানী হয়ে সেখানে আমি ৩০ বছরেও তা পাই নি।" আরো বললেন, "আমি একদিন আসমানী আওয়াজ শ্রবণ করলাম। বলা হলো: 'হে আবু উসমান! সহায়ক বস্তুসমূহ ভাবে প্রেমমত্ততা ও প্রভুপ্রাপ্তির কথা। এটা সহজ নয়, কারণ সবকিছুর সামগ্রিকতা যাতে বিদ্যমান আছে অস্তিত্ব বা সারাংশ- তা তো আমারই হাতে।' সুতরাং, এ বাণী শ্রবণ করে আমি ফিরে আসলাম নিরাশ হয়ে।"

মক্কা শরীফের শায়খগণ এ কথা শুনে তাঁকে বললেন, "আপনি আপনার দায়িত্ব পূর্ণ করেছেন। সুতরাং, আপনার নিকট সুকর ও হাক্বিক্বাতের বর্ণনা অপরদের কর্তৃক তুলে ধরা মেটোই সঠিক হবে না।"

এরপর থেকে তিনি দীর্ঘদিন মক্কা মুকাররমার প্রধান শায়খ হিসেবে অধিষ্ঠিত ছিলেন।

**বিভিন্ন ঘটনা**

**১. ঘিয়ের পাতিল ছুড়ে মারো:** একদা ঈদের রাতে তিনি আবুল ফারিস রাহিমাহুল্লাহর সঙ্গে সাক্ষাত করতে গেলেন। তিনি বলেন, "আবুল ফারিস নিদ্রামগ্ন ছিলেন। আমার মাথায় একটি ভাবনা আসলো। যদি এক পাতিল ঘি থাকতো, তাহলে বন্ধুদের জন্য কিছু খাবার তৈরি করতাম। আশ্চর্য হয়ে লক্ষ করলাম নিদ্রামগ্ন আবুল ফারিস বলছেন, 'এখনই ঘিয়ের পাতিলটি ছুড়ে মারো!' এ বাক্যটি তিনি তিনবার উচ্চারণ করলেন। এরপর সজাগ হলেন। আমি জিজ্ঞেস করলাম, আপনি কেনো এরূপ বাক্য উচ্চারণ করলেন ঘুমের মাঝে? তিনি বললেন, 'আমি স্বপ্নে দেখছিলাম উভয়ে একটি বিরাট স্থানে অবস্থান করছি। আমরা আল্লাহর দীদার লাভের অপেক্ষায় আছি। আপনার হাতে এক পাতিল ঘি ছিলো। তাই বললাম, এটি ফেলে দিতে!"

**২. চাই শুধু আল্লাহর নিকট:** কেউ একজন তাঁর দরবারে উপস্থিত হয়ে মনে মনে ভাবলো, যদি শায়খ তার নিকট কোনো কিছু চাইতেন তাহলে সে তা দান করতো। শায়খ মাগরিবী সাথে সাথে তাকে জানিয়ে দিলেন, "আমি কারোর নিকট কিছুই চাই না। যা চাই তা একমাত্র আল্লাহর নিকই চাই। একামত্র আল্লাহ ছাড়া অন্য কারোর নিকট থেকে সাহায্য পাওয়ারও আশা করি না।"

**৩. শাগরিদদের কর্তৃক গায়েবি আওয়াজ শ্রবণ:** হযরত আবু আমর জুযাজী রাহিমাহুল্লাহ শায়খ উসমান রাহিমাহুল্লাহর দীর্ঘদিনের খাদিম ছিলেন। তিনি বলেন, "আমি এক মুহূর্তের জন্যও হযরতের সুহবত থেকে দূরে যেতাম না। একদা আমি ও অন্যান্য শাগরিদ স্বপ্নের মধ্যে এক গায়েবি আওয়াজ শ্রবণ করি: 'ওহে! আবু উসমানের সাথে থাকার কারণে তোমরা আমার দরবার থেকে বঞ্চিত হয়েছো!' আমি এদিনই হযরতকে স্বপ্নের কথাটি বলতে চাইলাম। কিন্তু আশ্চর্য! কিছু বলার পূর্বেই কক্ষ থেকে বের হলেন নগ্নপায়ে। আমি তাঁর সঙ্গে চললাম। এক পর্যায়ে আমাকে বললেন, 'তোমরা সবাই যা শুনেছো তার পরিপ্রেক্ষিতে আমি তোমাদেরকে নির্দেশ দিচ্ছি, আমার সঙ্গ ত্যাগ করো। আল্লাহ ও তাঁর রাসূলকে অনুসরণ করো। এবার আমাকে একাকী প্রভুর উপাসনা করতে দাও।'"

**৪. পুনরায় ইসলাম গ্রহণ:** হযরত আবু বকর ফারিস রাহিমাহুল্লাহ বলেন, "হযরত শায়খী আমাকে একদিন বললেন, 'আমি কখনো কখানো ভাবতাম, আল্লাহর মধ্যে ব্যক্তিত্ব বিদ্যমান। তিনি হয়তো এদিকে আছেন বা ওদিকে আছেন ইত্যাদি। কিন্তু যখন আমি বাগদাদে গেলাম তখন এ কল্পনার পরিবর্তন ঘটলো। বুঝতে পারলাম, বাস্তবে আল্লাহ তা'আলা সম্পূর্ণরূপে ব্যক্তিত্ব ও দিক থেকে মুক্ত। তিনি নিরাকার। এ হাক্বিক্বাত উন্মোচনের পর আমি মক্কা শরীফের মাশাইখে আজমের প্রতি পত্র প্রেরণ করি একথা বলে, 'আমি বাগদাদে এসে পুনরায় ইসলাম গ্রহণ করেছি!'"

**৫. আল্লাহর অবস্থা:** একদিন তিনি তাঁর এক শাগরিদকে প্রশ্ন করলেন, 'ওহে! বলো দেখি বর্তমানে আল্লাহর অবস্থা কেমন আছে?' শাগরিদ জবাব দিলেন, 'অনন্ত কালব্যাপী তাঁর অবস্থা যেমন ছিলো, এখনও তা-ই আছে এবং অনন্ত কালব্যাপী থাকবেও।' তিনি বললেন, 'বাহবা! তুমি ঠিক বলেছো।'

**৬. চাকাটি বলছে আল্লাহ! আল্লাহ!:** হযরত আবদুর রহমান সালমি রাহিমাহুল্লাহ বলেন, 'একদা হযরত উসমান মাগরিবী রাহিমাহুল্লাহর নিকট উপস্থিত ছিলাম। অদূরেই এক ব্যক্তি কূপ থেকে পানি তুলছিলো। কূপের মধ্যথেকে পানি তোলার চক্র হতে ভেসে আসছিলো কিচির-কিচির শব্দ। তিনি বললেন, 'হে আবদুর রহমান! চাকাটি কী বলছে বুঝতে পারছো?' আমি নিরব রইলাম। তিনি বললেন, 'এটা বলছে, আল্লাহ! আল্লাহ!'"

**৭. মহাবিশ্বের সবকিছুর হাক্বিক্বাত:** তিনি বলতেন, “যদি পাখিদের কিচির-মিচির শব্দে, বৃক্ষরাজির পত্রাদির নড়াছড়ার আওয়াজে, বাতাস বয়ে যাওয়ার শিরশির শব্দতরঙ্গে কিংবা বৃষ্টির ঝুমুর ঝুমুর আওয়াজে কারোর মধ্যে জেগে ওঠেনা প্রভুপ্রেমের মত্ততা- তাহলে তার প্রভুপ্রেমের দাবি সারশূন্য! আল্লাহ যাকে তাঁর জিকরুল্লাহ দ্বারা আলোকিত করেছেন, সে মহাবিশ্বের সব বস্তুর হাক্বিক্বাত দেখতে পায়। এ থেকে সে এতোই মহানন্দ বোধ করে যে, নিজেকে সম্পূর্ণ হারিয়ে দিতে উদ্যোত হয়। সে নিজের মাঝে ফিরে এসে এ অবস্থা থেকে আর অব্যাহতি চায় না।”

**৭. আরিফ ও জাকিরের শত স্তর:** তিনি বলেন, “আরিফ ও জাকিরের ১০০টি স্তর আছে। এগুলোর প্রতিটিই মৃত্যু থেকেও উচ্চতর। কারণ মৃত্যুও তাদেরকে জিকির ও মা’রিফাত থেকে দূরে রাখতে পারে না।

**৮. আল্লাহ পর্যন্ত পৌঁছুনোর একমাত্র রাস্তা:** তিনি প্রায়ই বলতেন, আল্লাহর নৈকট্য লাভের রাস্তা দুটি: ১. নবুওয়াত [যা আল্লাহ কর্তৃক নির্ধারিত ব্যক্তিদের জন্য খাস] এবং ২. রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সুন্নাতের অনুসরণ [যা তাঁর উম্মতের জন্য খাস]। নবুওয়াতের সমাপ্তি ঘটেছে। কিন্তু নবুওয়াতী সুন্নাতের অনুসরণ কিয়ামত পর্যন্ত থাকবে। আর আল্লাহ পর্যন্ত পৌঁছুনোর একমাত্র রাস্তাই হচ্ছে সুন্নাতের অনুসরণ।

**৮. নির্জনবাসের আকাঙ্ক্ষীর জন্য পূর্বশর্ত:** তিনি বলেন, যে কেউ খিলওয়াত [নির্জনবাস] করার আকাঙ্ক্ষী তাকে অবশ্যই আল্লাহর ধ্যান ছাড়া বাকি বসকিছু বিজর্সন করতে হবে। তার অন্তর থেকে গ্বাইরুল্লাহর সবকিছু মুছে ফেলতে হবে। তার আত্মা থেকে সব ধরনের ইচ্ছা-আকাঙ্ক্ষা মুছে দিতে হবে। এরূপ অবস্থায় উপনিত হওয়ার যোগ্যতা বা সাহসিকতা যার মধ্যে নেই, তার জন্য খিলওয়াত করা হবে ক্ষতিকর।

**৯. ‘খাসান-ই-খোদা’র স্তরে আরোহণের শর্তাবলী:** তিনি বলেন, “নফসের তৃপ্তি লাভের আকাঙ্ক্ষা জাররা পরিমাণ কারো অন্তরে থাকাবস্থায় এবং জাররা পরিমাণ দুনিয়াবী খাহিশাত লাভের লোভ হৃদয়ে অবশিষ্ট থাকলে, কেউ কখনো ‘খাসান-ই-খোদা’ [আল্লাহর উচ্চ পর্যায়ের বিলায়েত] এর স্তরে উপনিত হতে পারবে না।”

**১০. পাপের স্বীকারোক্তির সুফল:** হযরত উসমান রাহিমাহুল্লাহ বলেন, “পাপীরা যখন নিজের পাপকর্ম প্রভুর দরবারে তাওবার সময় স্বীকার করে নেয়, তখন তাদের মর্যাদা ওসব নেককারদের চেয়েও উত্তম হয়ে যায়, যারা নেক আমলের দাবি করে।”

**১১. ধনীদের নিকট থেকে খাদ্যগ্রহণ প্রসঙ্গ:** তিনি বলেছেন, “যে কেউ নফসের লোভ ও ইচ্ছা হেতু ধনীদের নিকট থেকে খাদ্য গ্রহণ করে, সে [সুলুকের রাস্তায় পাড়ি জমিয়ে] সফল হবে না। তবে অপারগ হলে সেটা ভিন্ন কথা।”

**১২. সৃষ্টির প্রতি অগ্রসর নিষিদ্ধ:** “যে কেউ সৃষ্টির প্রতি অগ্রসর হবে, সে প্রভুর প্রতি অগ্রসর হওয়ার যোগ্যতা হারাবে।”

**১৩. কে অন্ধ হবে:** “যে কেউ গরীব-দরবেশদের সঙ্গ ত্যাগ করে ধনীদের প্রতি ভালোবাসা হেতু, আল্লাহ তা’আলা তার অন্তরচক্ষুর ওপর পর্দা ফেলবেন। সে অন্ধ হয়ে যাবে।”

**১৪. ফলনহীন বৃক্ষ উপড়ে ফেলা:** তিনি বলেন, “আত্মশুদ্ধির সাধনা হচ্ছে ফলনহীন বৃক্ষ উপড়ে ফেলার মতো। তবে একে উপড়ে ফেলার উত্তম সময় হলো তার গজে উঠার পরই। যদি দেরি করা হয় তাহলে বৃক্ষটি তার মূলকে শক্ত করতে থাকবে এবং উপড়ে ফেলা কঠিন থেকে কঠিন হবে- কারণ একই সময় সালিকের মধ্যে বয়স বাড়া হেতু দুর্বলতাও বাড়বে।”

**১৫. মা’রিফাতুল্লাহ কী:** তিনি বলেন, “স্রষ্টা ও সৃষ্টির হাক্বিক্বাত জানার নামই হচ্ছে মা’রিফাতুল্লাহ।”

**১৬. মানুষের প্রতি উপদেশ:** তিনি মানুষকে উপদেশ দিতেন, “তোমরা তখনই উত্তম গুণাবলীর অধিকারী হবে, ১. যখন যাকিছু নিজে পছন্দ করো তা অপরের জন্য পছন্দ করবে। ২. তোমরা দান কবরে কিন্তু কোনো বিনিময় কামনা করবে না। ৩. অপরকে জুলুম করা থেকে বিরত থাকবে যদিও সে তোমাদের উপর জুলুম করে।”

**১৭. ভালো-মন্দ উভয়টি জানতে হবে:** তিনি বলেন, "সবকিছু অধ্যয়ন করতে হবে তার বৈপরিত্যসহ। অর্থাৎ যে কোনো বিষয়ের ওপর পূর্ণ জ্ঞানার্জন তখনই হয় যখন এর ভালো ও মন্দ উভয় দিক সম্পর্কে জানা হবে। যেমন ইখলাসের গুরুত্ব ও এর হাক্বিক্বাত উন্মোচন হবে যখন কেউ জানতে পারবে মুনাফিকীর অসারতা ও পথভ্রষ্টতা কোন্ জিনিস।"

**১৮. খোদাপ্রেম:** "সুখ ও আয়েশের সময় মৃত্যুকে স্মরণ করা হচ্ছে খোদাপ্রেমের লক্ষণ।"

**১৯. আরিফীনের দৃষ্টি:** "আরিফীন [আল্লাহ সম্পর্কে জ্ঞানবান] আল্লাহর নূর ও মা'রিফাত দ্বারা আল্লাহর বিস্ময়কে অবলোকন করেন।"

**২০. কে কতো দিন উপবাসে কাটাতে সক্ষম:** "বান্দা-রাব্বানী [ওলিআল্লাহ] চল্লিশ দিন পর্যন্ত উপবাসে কাটাতে পারেন। বান্দা-সামদানী [পরহেজগার ওলিআল্লাহ ব্যক্তি] উপবাসে কাটাতে সক্ষম ৮০ দিন পর্যন্ত।"

**২১. আল্লাহর সন্তুষ্টির জন্য ভালোবাসার প্রতিদান:** তিনি বলেন, "যারা আল্লাহর সন্তুষ্টির জন্য তাঁর বন্ধুজনদের ভালোবাসে, তাদেরকেও আল্লাহ তা'আলা ওলিদের মর্যাদায় ভূষিত করবেন।"

**মৃত্যুকালীন অবস্থা**

হযরত আবু উসমান মাগরিবী রাহিমাহুল্লাহর মৃত্যু ঘনিয়ে আসলে তাঁর চিকিৎসার জন্য ডাক্তার আনা হলো। তিনি বললেন, এ মুহূর্তে আমার জন্য চিকিৎসক হচ্ছেন ইউসুফ আলাহিসসালামের ভাইদের মতো! তাঁরা যেভাবে নিজের ভাইকে কূপে ফেলে দিয়েছিল, ঠিক তদ্রূপ চিকিৎসক ঔষধ সেবন করিয়ে আমার ক্ষতি করতে চাচ্ছেন। তবে যেভাবে নবী ইউসুফকে আল্লাহ তা'আলা রক্ষা করেছিলেন, সেভাবে আমাকেও রক্ষ করবেন। এখন চিকিৎসকের ঔষধ আমার শরীরে কোনো ক্রিয়া করবে না। সব অকেজো। আমি মাওলার দরবারে যাত্রামুহূর্তে ঔষধের ওপর ভরসা করার মতো প্রতারণায় পড়বো না![৪০]

[৪০] https://aalequtub.com/hazrat-abu-usman-al-maghribi-r-a/

ইবনে ফুরাক রাহমাতুল্লাহি আলাইহি বলেন, আমি আবু উসমান মাগরিবী রাহিমাহুল্লাহর মৃত্যুকালে তাঁর পাশে ছিলাম। চতুর্দিকে লোকজন কথাবার্তায় লিপ্ত ছিলো। এতে তাঁর চেহারা কিছুটা মলিন হয়ে পড়লো। আমাদেরকে নীবর থাকার নির্দেশ দিলেন। এরপর বললেন, 'তিনি কেনো আমার কাছে এ কথাটি বলেন না?' আমি একজনকে বললাম, তাঁকে জিজ্ঞেস করো, তিনি কী শুনতে পাচ্ছেন? আমি নিজে তাঁকে এ অবস্থায় প্রশ্ন করতে পারছিলাম না। আমার লজ্জাবোধ হচ্ছিলো। সুতরাং লোকটি প্রশ্ন করার পর তিনি জবাব দিলেন, "আমি যেখান থেকে যা শুনার শুনতে পাচ্ছি!"[৪১]

হযরত শায়খ খাজা আবু উসমান মাগরিবী রাহিমাহুল্লাহ ৩৭৩ হিজরি সনে নিশাপুরে ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনি দীর্ঘ হায়াতে তায়্যিবার অধিকারী হয়েছিলেন। এ ধরার কোলে ১৩০ বছর জীবিত থেকে অসংখ্য মানুষকে হাক্বিক্বাতের রাস্তা দেখিয়েছেন। আল্লাহ তা'আলা তার মাক্বামাতকে আরো উন্নত করুন। তিনি নিশাপুরেই সমাহিত আছেন।

সুহরাওয়ার্দিয়া তরিকা অনুযায়ী পরবর্তী শায়খ হচ্ছেন হযরত আবু উসমান মাগিরিবী রাহিমাহুল্লাহর প্রধান খলিফা হযরত শায়খ আবু বকর নাসসাজ রাহমাতুল্লাহি আলাইহি। ইনশাআল্লাহ! আমরা এখন এ মহাত্মন ওলির জীবন ও সাধনার ওপর যেটুকু সম্ভব বর্ণনা তুলে ধরবো। ওয়ামা তাওফিকী ইল্লাবিল্লাহ।

[৪১] 'রিসালাতুল কুশাইরী [বঙ্গানুবাদ]', খ. ১, পৃ. ১৯২।

# হযরত শায়খ আবু বকর তুসী নাসসাজ রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ৪৭৮ হিজরি, সমাধি- তুস, ইরান।)

তিনি ছিলেন শরীয়ত ও মা'রিফাতের নূর। তাঁর পূর্ণ নাম ছিলো শায়খ আবু বকর বিন আবদুল্লাহ তুসী নাসসাজ রাহিমাহুল্লাহ। আধ্যাত্মিক জগতের উচ্চ পর্যায়ের ওলি ছিলেন এই মহাত্মন সুফি দরবেশ। তিনি খিলাফত লাভ করেন হযরত আবু উসমান মাগরিবী রাহিমাহুল্লাহর কাছ থেকে। এছাড়া তিনি সুহবত লাভে ধন্য হন হযরত শায়খ আবুল ক্বাসিম গুরাকানী রাহিমাহুল্লাহর। তাঁর কাছ থেকেও তরিকতের খিরক্বা লাভ করেন। এছাড়া তিনিই ছিলেন মহাত্মন শায়খ আহমদ গাযালী রাহিমাহুল্লাহর মুর্শিদ। সমকালীন অনেক মাশাইখে আজমের সাক্ষাৎ লাভ করেন। তাঁর সাথী বা পীরভাই ছিলেন হযরত শায়খ আবু বকর দিনাওয়ারী রাহিমাহুল্লাহ।

হযরত তুসী রাহিমাহুল্লাহ সম্পর্কে বেশি কিছু বর্ণনা খুঁজে পাই নি। যাকিছু পেয়েছি সেটুকুর ওপর ভিত্তি করে কিছু তথ্য পাঠকদের উপহার দেওয়ার চেষ্টা করবো।

বলা হয়ে থাকে, সুলুকের রাস্তায় পাড়ি জমানোর প্রাথমিক দিনগুলোতে হযরত তুসী রাহিমাহুল্লাহ অনেক সংগ্রাম করেছিলেন। কারণ তিনি বেশ কিছু সফলতা পান নি। অনেক চেষ্টা-সাধনার পরও যখন আত্মিকভাবে উপকৃত হওয়া থেকে বঞ্চিত হয়েছেন ভাবলেন, তখন ভীষণ হতাশগ্রস্ত হয়ে পড়েন। মনে করলেন, তরিকতের রাস্তায় ভ্রমণের সৌভাগ্য বুঝি তাঁর কপালে নেই। দুঃখ-বেদনা থেকে একদিন তিনি একেবারে কাতর হয়ে গেলেন। কাঁদতে লাগলেন অঝোর ধারায়। নিজেকে আর প্রকৃতিস্থ অবস্থায় রাখতে পারলেন না। কাঁদতে কাঁদতে বেঁহুশ হয়ে মাটিতে পড়ে গেলেন।

তিনি নিদ্রিত, বেঁহুশ  না মৃত বুঝা যাচ্ছিলো না, যখন তাঁর কানে ভেসে আসলো এক গায়েবি আওয়াজ: "হে নাসসাজ! তুমি হচ্ছো সাহায্য পাওয়ার যোগ্য এক গোলাম। ওঠো! নিজেকে তৈরি করো কঠোর ধ্যান-সাধনায় নিমজ্জিত হতে।" এ আওয়াজ শুনে তিনি জেগে ওঠলেন। নিজেই বললেন, হে আল্লাহ! আপনার নির্দেশ শিরোধার্য! সুলুকের রাস্তায় আর কোনোদিন হতাশগ্রস্ত হবো না। তুমি আমাকে সাহায্য করো।

এরপর থেকে আর কখনো তিনি নিরাশ হন নি। চলতে থাকেন স্বীয় মুর্শিদের নির্দেশ মুতাবিক আত্মশুদ্ধির কঠোর সাধনার রাস্তায়।

মহাত্মন শায়খ আহমদ গাযালী রাহিমাহুল্লাহ বলেন: "আমার শায়খ আবু বকর রাহিমাহুল্লাহ দুআর সময় বলতেন, 'হে আল্লাহ! আমাকে সৃষ্টির মূলে রহস্য কী ছিলো?' তিনি এর জবাব শ্রবণ করতেন, 'তোমাকে সৃষ্টির পেছনে কারণটি ছিলো এই: তুমি আমাকে তোমার আত্মার আয়নায় অবলোকন করবে। আমি তোমার হৃদয়ে আমার প্রেমকে প্রবেশ করে দেবো।'"

**মহামূল্যবান বাণী**

১. তিনি বলেন: "পানির কল্পনা দ্বারা তৃষ্ণা মিটে না, আগুনের ধ্যান দ্বারা উষ্ণতা পওয়া যায় না এবং আধ্যাত্মিক সাধনার দাবি দ্বারা হাক্বিক্বাত লাভ হয় না।"

২. তিনি আরো বলেন: "যতক্ষণ না কাল্পনিক অস্তিত্বের ঊর্ণা দগ্ধ হবে এবং হৃদয়নেত্র উদ্দীপণার সূচ দ্বারা সেলাই করে শুধুমাত্র তাঁর [আল্লাহর] দর্শন লাভের প্রতি স্থির না রাখা হবে অস্তিত্বের নির্জনতার কক্ষে, ততক্ষণ প্রেমাস্পদের প্রকাশ-মোমবাতি প্রজ্জলিত হবে না। কারণ, কেউ কী কোনোদিন বপন করেছে বীচি যে জমিনে বপন করা হয়ে গেছে? কেউ কী কোনোদিন ঐ কাগজে লিখেছে যেখানে লিখা হয়ে গেছে?"

৩. তিনি বলেন: "'হাক্বিক্বাত' হচ্ছে- তুমি দেখবে হারাম ও হালাল স্বয়ং আল্লাহর নির্দেশনার অন্তর্ভুক্ত।"

**মত্যুকালীন অবস্থা**

হযরত শায়খ আবু বকর তুসী নাসসাজ রাহিমাহুল্লাহ ৪৭৮ হিজরি সনে ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। নিচের [বাঙ্গানূদিত] শ্লোকটি তাঁরই ইন্তিকালের সময় রচিত হয়েছিল।

যখন আবু বকর নাসসাজ চলে গেলেন এ নশ্বর ধরা থেকে
এবং লাভ করলেন নৈকট্য তাঁর প্রেমাস্পদের,
যদি তুমি চাও জানতে তাঁর মৃত্যু সন
শুধু বলো, 'পৃথিবীর কুতুব হচ্ছেন প্রেমাস্পদ আবু বকর!'

মহান রাব্বুল আলামীন তাঁর এ প্রিয় বান্দার মাক্বামাতকে আরো বুলন্দ করুন, তাঁর রহস্যাবলী সংরক্ষণ করুন।

আগেই বলেছি, হযরত শায়খ আবু বকর তুসী নাসসাজ রাহিমাহুল্লাহর প্রধান খলিফা ছিলেন হযরত শায়খ আহমদ গাযালী রাহমাতুল্লাহি আলাইহি। আমরা এখন তাঁরই জীবন ও সাধনার ওপর আলোচনার ইচ্ছে রাখি। হে আল্লাহ! আমাদের নিয়তে বিশুদ্ধতা আনয়ন করুন এবং অনুগ্রহ করে তাওফিক দিন যাতে একমাত্র আপনারই সন্তুষ্টি লাভের আশায় তা পরিপূর্ণ করতে পারি।

# হযরত শায়খ আহমদ গাযালী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ৫২০ হিজিরি, সমাধি- ক্বাজউইন, ইরান।)

তিনি ছিলেন বিখ্যাত সুফি-দার্শনিক ও লেখক ইমাম আবু হামিদ গাযালী রাহিমাহুল্লাহর ছোট ভাই সুফি ও লেখক হযরত মাজদুদ্দিন আবুল ফুতুহ আহমদ গাযালী রাহিমাহুল্লাহ। ইলমে তাসাওউফের ওপর ফার্সি ভাষায় তাঁর রচিত একটি বিখ্যাত গ্রন্থের নাম 'সওয়ানিহ'। তিনি এতে ইশকে ইলাহী বা আল্লাহপ্রেমের স্বরূপ, তত্ত্ব ও গুরুত্ব বর্ণনা করেছেন প্রাঞ্জল ভাষায়। গ্রন্থটি বিভিন্ন ভাষায় অনূদিত হয়েছে এবং এখনো প্রাপ্য আছে।

**জন্ম ও শিক্ষা**

হযরত আহমদ গাজালী রাহিমাহুল্লাহ ইরানের খুরাশান প্রদেশের অন্তর্গত তুস নামক শহরের নিকটস্থ একটি গ্রামে জন্মগ্রহণ করেন। তাঁর সঠিক জন্মসন জানা যায় নি। তবে অধিকাংশের মতে তিনি স্বীয় বিখ্যাত ভাই ইমাম গাযালী [১০৫৮-১১১১ ঈ.] রাহিমাহুল্লাহর জন্মের তিন কিংবা চার বছর পর জন্মগ্রহণ করেন।

তুস শহরেই তিনি প্রাথমিক ও মাধ্যমিক শিক্ষার্জন করেন। এরপর খুরাসানে যেয়ে ফিকাহ শাস্ত্রের ওপর উচ্চতর অধ্যয়ন শেষে তাসাওউফ শাস্ত্রের প্রতি আকর্ষিত হন। বেশ যুবক থাকাকালেই হযরত আবু বকর নাসসাজ তুসী রাহিমাহুল্লাহর নিকট মুরিদ হন। পীরের কাছ থেকে খিলাফত লাভের পর যুগের আরেক শীর্ষস্থানীয় শায়খ হযরত আবু আলী ফারমাদী (মৃ. ১০৮৪ ঈ.) রাহিমাহুল্লাহর সঙ্গ লাভে বিশেষভাবে উপকৃত হয়েছিলেন।

**নিযামিয়া বিশ্ববিদ্যালয়ে অধ্যয়ন**

তাঁর যুগে বাগদাদে সুপ্রতিষ্ঠিত নিযামিয়া বিশ্ববিদ্যালয় সমগ্র মুসলিম উম্মাহ এবং বহির্বিশ্বেও উচ্চতর বিদ্যাপীঠ হিসেবে খ্যাতি অর্জন করেছিল। আব্বাসী খিলাফতকালে বিশাল মুসলিম সাম্রাজ্যের সব স্থান থেকে শিক্ষার্থীরা এসে জড়োত হতেন এই নিযামিয়ায় পড়ালেখার জন্য। নিযামিয়ার অসংখ্য যুগশ্রেষ্ঠ উস্তাদের মধ্যে ইমাম আবু হামিদ গাযালী রাহিমাহুল্লাহ ছিলেন একজন প্রসিদ্ধ অধ্যাপক। তিনি ফেকাহ ও দর্শনের উপর দারসদান করেন। একদা সুফিতত্ত্বের ওপর গভীর

অনুসন্ধান ও রিয়াজত-মুজাহাদার উদ্দেশ্যে তিনি নিযামিয়ায় শিক্ষকতা ছেড়ে দেন। স্বীয় ভাই আহমদ গাযালী রাহিমাহুল্লাহকে বললেন, "তুমি নিযামিয়ায় চলে যাও। ফিকাহ ও সুফিতত্ত্বের ওপর সেখানে দারসদান করবে।" সুতরাং ইমাম সাহেবের নির্দেশে তিনি বাগদাদে যেয়ে নিযামিয়ায় শিক্ষকতা শুরু করেন।

## ইশকে ইলাহীর প্রাবল্য

প্রভুপ্রেম বা ইশকে ইলাহীর আকর্ষণ সুফি আহমদ গাযালী রাহিমাহুল্লাহর মধ্যে প্রবল হয়ে ওঠেছিল অল্প বয়স থেকেই। পরিণত বয়সে এসে এ প্রভাবের বিকাশ ঘটে এবং তিনি এ ব্যাপারে কলম ধরেন। রচনা করেন ফার্সি ভাষায় এক অনবদ্য কিতাব 'সাওয়ানিহ'। ইশকে ইলাহীর গুরুত্ব মাহাত্ম্য, প্রাঞ্জল ভাষায় বর্ণনা ইতোপূর্বে কেউ করেন নি, যেভাবে আহমদ গাযালী রাহিমাহুল্লাহ সাওয়ানিহ কিতাবে করেছেন। এ কিতাবটির প্রভাব পরের যুগের বিখ্যাত ফার্সি সুফি সাহিত্যিকদের মধ্যে প্রতিফলিত হয়। ফরিদুদ্দীন আত্তার, জালালুদ্দিন রুমী, মুসলেহ উদ্দীন সাদী, ফখরুদ্দিন ইরাকী, খাজা শামসুদ্দিন মুহাম্মদ হাফিজ সিরাজী রাহমাতুল্লাহি আলাইহিম প্রমুখ যুগশ্রেষ্ঠ ফার্সি ভাষার সাহিত্যিকরা হযরত আহমদ গাযালী রাহিমাহুল্লাহ রচিত সাওয়ানিহ কিতাব থেকে প্রভাবান্বিত হয়েছিলেন। তাঁদের সবার কবিতা ও অন্যান্য সুফি সাহিত্যে ইশকে ইলাহীর প্রাবল্য সুস্পষ্টভাবে পরিলক্ষিত হয়।

অনেকের মতে হযরত আহমদ গাযালী রাহিমাহুল্লাহ তাঁর পূর্বযুগের সুফি সাহিত্যিক হযরত মনসুর হাল্লাজ রাহিমাহুল্লাহ থেকে তিনি বিশেষভাবে প্রভাবান্বিত হয়েছিলেন। তিনি মনে করতেন, সুলুকের মূল জিনিসই হচ্ছে প্রভুপ্রেম। যতক্ষণ পর্যন্ত সালিকের মধ্যে প্রভুপ্রেমের ছোঁয়া লাগবে না ততক্ষণ সে সফল হবে না।

## ভ্রমণ

হযরত আহমদ গাযালী রাহমাতুল্লাহি আলাইহি সে যুগের মুসলিম বিশ্বের বিভিন্ন প্রসিদ্ধ শহরে ভ্রমণ করেন। তাঁর এসব ভ্রমণের উদ্দেশ্য ছিলো মূলত দুটি: সুফি-দরবেশদের সুহবাত লাভ ও বিভিন্ন অনুষ্ঠানে বয়ান পেশ। যেসব শহরে তিনি ভ্রমণ করেন সেগুলোর মধ্যে উল্লেখযোগ্য কটি হলো: নিশাপুর [উত্তর-পূর্ব ইরান], মারাগেহ [পূর্ব আজারবাইজান], হামাদান [ইরান] ও ইসফাহান [ইরান]।

## খুলাফা

হযরত আহমদ গাযালী রাহিমাহুল্লাহর বেশ কয়েকজন তরিকতের খলিফা ছিলেন। তাঁদের মধ্যে প্রসিদ্ধ দুজন হচ্ছেন, হযরত আইনুল ক্বাদ্বাত হামাদানী [১০৯৮-১১৩১ ঈ.] রাহিমাহুল্লাহ[৪২] এবং হযরত আবু নাজিব সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ।[৪৩]

## প্রেমের মণিহার

হযরত আহমদ গাযালী রাহিমাহুল্লাহর 'সাওয়ানিহ'[৪৪] কিতাবটি চয়ন করে নিচে তালিকাভুক্ত কয়েকটি মূল্যবান বাণী পাঠকদের উপহার দিচ্ছি। এ সবগুলোই ইশকে ইলাহীর স্বরূপ উন্মোচণী মণিমুক্তা।

১. তুমি যদি এ ভ্রমে পতিত হও যে, প্রেমিক হতে পারে মালিক ও প্রেমাস্পদ এর দখলদার- তাহলে জেনো নিশ্চিত, এটি এক বিরাট ভ্রান্তি। কারণ খাঁটি প্রেমিক তার প্রেমাস্পদের গলে পরিয়ে দেয় মর্যাদার গলবন্ধনী এবং তুলে নেয় স্বীয় গোলামিত্বের কানের দোল। কারণ প্রেমাস্পদ কখনো দখলদার হতে পারে না।

২. যদিও প্রত্যেক মানব-চিকিৎসক তোমাকে [মজনু প্রেমিককে] দিতে পারে রোগ-নিরামক [ঔষধ], তুমি আরোগ্য লাভ করবে না, যদি না শ্রবণ করো লায়লার মিষ্টি কণ্ঠ!

---

[৪২] পারস্যের এ জ্ঞানতাপস ছিলেন একাধারে ফকীহ, সুফি, দার্শনিক, কবি ও গাণিতিক। মাত্র ৩৩ বছর বয়সে তাঁকে মৃত্যুদণ্ডাদেশের মাধ্যমে হত্যা করা হয়। সেলজুক বাদশাহ কর্তৃক মুত্যুদণ্ডাদেশ জারি হওয়ার পরই তিনি একটি চতুষ্পদী পদ্য ফার্সি ভাষায় লিখেন। এটির বঙ্গানুবাদ হচ্ছে এই: আমি কামনা করি মৃত্যু ও শহিদী দরোজা প্রভু থেকে / আমি তা চাই তিনটি অল্পমূল্যের জিনিসের মধ্যে / যদি আমার বন্ধু [আল্লাহ] আমার কামনাকে পূর্ণ করেন/ আমি চাই অগ্নি, জ্বালানি তৈল ও খড়কুটা। উল্লেখ্য, তাঁর এ তিনটি জিনিসের কামনা পূর্ণ হয়েছিল: তাঁকে হত্যা করা হয় জ্বলন্ত অগ্নিকুণ্ডে নিক্ষেপ করে।

[৪৩] তিনি ও তাঁর সুযোগ্য ভাতিজা শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ প্রতিষ্ঠিত করেন সুহরাওয়ার্দি সুফি তরিকা। এ তরিকার তিনটি উপশাখা আছে: ১. কুবরাবিয়া / ফিরদাওসিয়া, ২. মাওলাবিয়া এবং ৩. নিয়ামতুল্লাহী। ঈসায়ী ১৩ শতকের সুফি হযরত নাযমুদ্দিন কুবরা খোয়ারিযমী [১১৪৫-১২২১ ঈ.; সমাধি- উরগেঞ্চ, উজবেকিস্তান] রাহিমাহুল্লাহ এ উপশাখার প্রতিষ্ঠাতা। ঈসায়ী ১৩ শতকের বিখ্যাত সুফি মাওলানা জালালুদ্দিন রুমী বলখী [১২০৭-১২৭৩ ঈ.; সমাধি- কোনিয়া, তুরস্ক] রাহিমাহুল্লাহ হচ্ছেন মাওলাবিয়া তরিকার প্রতিষ্ঠাতা। তুর্কিস্তানের কোনিয়া শহরে এ তরিকার আবির্ভাব ঘটে। নিয়ামতুল্লাহী সুফি তরিকার প্রতিষ্ঠাতা হচ্ছেন ঈসায়ী ১৪-১৫ শতকের ফার্সি ভাষার সুফি কবি হযরত শাহ নূরুদ্দিন নিয়ামতুল্লাহ ওলী রাহিমাহুল্লাহ [১৩৩০-১৪২৯ ঈ.; সমাধি- মাহান, ইরান]।

[৪৪] কিতাবটি ইংরেজিতে অনূদিত হয়েছে। বইটি অনুবাদ করেন নাসরুল্লাহ পুরজাওয়াদী। প্রকাশক: কেপিআই লিমিটেড, ১৯৮৬, লেস্টার স্কোয়ার, লন্ডন, ইংল্যান্ড।

৩. রূহ যখন অনস্তিত্ব থেকে অস্তিত্বে এলো সৃষ্টির সীমানায়, প্রেম ছিলো তখন অপেক্ষায় এ তেজি অশ্বে আরোহণের আকাঙ্ক্ষা নিয়ে। আমি জানি না, সৃষ্টির শুরুতে কোন ধরনের মিশ্রণ ঘটেছিলো- যদি রূহ হয়ে থাকে নির্যাস, তবে তার গুণাবলী হচ্ছে প্রেম। শূন্য কোঠা পেয়ে সে [রূহ] সেখানেই বাসস্থান গড়লো।

৪. হযরত মনসুর হাল্লাজ নিচের এ চতুষ্পদী লিখেছিলেন:

***আমি হচ্ছি আমার প্রেমাস্পদ এবং আমার প্রেমাস্পদ হচ্ছে আমি,***
***একই দেহে আমরা দুটি রূহ বাস করি।***
***যখন তুমি আমাকে দেখো, তুমি তাকেও দেখো।***
***আর যখন তুমি তাকে দেখো তখন আমাকেও দেখো।***

মনসুর হাল্লাজ রাহিমাহুল্লাহর উক্ত কবিতার সমালোচনা করে হযরত আহমদ গাযালী রাহিমাহুল্লাহ বলেন, "কবি রাস্তা থেকে বিচ্যুত হয়েছেন। দ্বিতীয় লাইনে তিনি বলে ফেলেছেন '*একই দেহে আমরা দুটি রূহ বাস করি*'। তিনি তাওহিদ থেকে দ্বিত্ববাদে পদার্পণ করেছেন। প্রথম লাইনটি সত্যের কাছাকাছি- কারণ তিনি বলেছেন, '*আমি হাচ্ছি আমার প্রেমাস্পদ এবং আমার প্রেমাস্পদ হচ্ছে আমি*'।

এককত্বের হাক্বিক্বাত অপর একজন কবির ভাষায় ফুটে ওঠেছে যখন তিনি বলেন:

***আমি বলি: হে মূর্তি! আমি ভেবেছিলাম তুমি আমার প্রেমাস্পদ।***
***এখন, আমি যখন তাকিয়ে থাকি, আমি দেখতে পাই তুমি আমারই নফস ছাড়া আর কিছু নয়।***

এরপর কবি তাঁর এ কবিতা পূর্ণ করতে যেয়ে বলেন:

***তুমি যদি আমা থেকে ফিরে যাও আমি হারাবো আমার ঈমান,***
***হে রূহ ও জগৎ! তোমরা আমার ঈমান ও অবিশ্বাস!***[৪৫]

তবে তাঁকে বলা উচিৎ ছিলো: "***তুমি যদি আমা থেকে ফিরে যাও, আমি আমার আত্মাকে হারাবো।***" কিন্তু এগুলো তো কবির উক্তি। তিনি তো ছন্দ ও শাব্দিক মিল

[৪৫] এ কবিতাটি রচনা করেন মিশরের আরব কবি উমর ইবনে আলী ইবনে ফারিদ রাহিমাহুল্লাহ [১১৮১-১২৩৪ ঈ.]। মূল কবিতাটির মধ্যে শায়খ আহমদ গাযালী রাহিমাহুল্লাহর উদ্ধৃতিতে সামান্য পার্থক্য বিদ্যমান [মাশারিকুদ দিরারী, পৃ. ১২৩]। ইবনে ফারিদের 'তা'ইয়্যাহ' নামক কিতাবে উক্ত কবিতিটি আছে।

ছাড়া লিখতে পারেন না। প্রেমিকদের বাস্তব বন্দিত্ব দশা এক ব্যাপার, আর কবিদের কর্তৃক এর ব্যাখ্যা আরেক জিনিস। কবিরা ছন্দ ও শাব্দিক মিলের উর্ধ্বে ওঠতে অপারগ।”

৫. তিনি লিখেছেন: প্রেমে আছে এক অগ্রগামিতা ও আরেক পশ্চাদপসরণ; আছে এক বৃদ্ধি ও আরেক হ্রাস এবং একটি উৎকৃষ্টরূপ। এরই মধ্যে প্রেমিকের আছে বিভিন্ন আহওয়াল [অবস্থাসমূহ]। শুরুতে সে তা অস্বীকার করতে পারে এবং তারপর গ্রহণও করে নিতে পারে। পরবর্তীতে সে হতে পারে বিরক্ত- এরপর আবার হতে পারে এতে সম্মত। হালের অনুরূপ পরিবর্তন ঘটতে পারে বার বার। এটা অবশ্য নির্ভর করে ব্যক্তি থেকে ব্যক্তিতে, এক সময় থেকে অপর সময়ে: কোনো সময় প্রেম বৃদ্ধি পায় এবং প্রেমিক তা অস্বীকার করে। কোনো সময় প্রেম হ্রাস পায় এবং প্রেমিক এ হ্রাসকরণকে অস্বীকার করে। [এরূপ স্বীকৃতি ও অস্বিকৃতির ইতি ঘটাতে] প্রেমকে প্রেমিকের আত্ম-রক্ষণশীল দূর্গের তোরণ উন্মুক্ত করতে হবে- যাতেকরে সে হয়ে যায় আনুগত্যশীল ও নিজেকে করতে পারে আত্মসমর্পিত।

*আমি আমার অন্তরকে বললাম: “তোমার গোপন কথা বন্ধুকে বলবে না;*
*সতর্ক হও, প্রেমের কেচ্ছা আর তুমি বলো না।”*
*অন্তর জবাব দেয়: “এরূপ কথা আর কখনও বলো না,*
*আত্মসমর্পিত করো নিজেকে যন্ত্রণার মাঝে- এবং বেশি কথা আর বলো না।”*

৬. মানুষ তার প্রভুর তরফ থেকে এক বিশেষ অনুগ্রহ লাভ করেছে সৃষ্টির শুরুতেই- তাহলো তাঁর [আল্লাহর] প্রেমিক না হওয়ার পূর্বেই তিনি তাকে নিজের প্রেমাস্পদ হিসেবে গ্রহণ করে নিয়েছেন। এটা কী কম অনুগ্রহ? এ মায়াবী ধরায় আগমনের পূর্বেই আল্লাহ তা'আলা তাঁর বান্দাদের সম্পর্কে ঘোষণা দিয়েছেন: “তিনি তাদের ভালোবাসেন।”[৪৬] দিয়েছেন অফুরন্ত রিজিক এ নিঃস্ব ফকিরকে, যা সে অনন্তকাল ভক্ষণ করেও শেষ করতে অপারগ। এরপরও রিজিক শেষ হয় না। “কোনো আত্মাই জানে না, তার জন্য কী মহানন্দ লুকিয়ে রাখা হয়েছে।”[৪৭] হে যুবক! পূর্ব-পার্থিবতা এখানে [পার্থিব জগতে] আগমন করেছে। কিন্তু জেনে রাখো, উত্তর-পার্থিবতার ইতি নেই। সুতরাং, প্রভুপ্রদত্ব রিজিক কখনো ফুরিয়ে যাবে না। তুমি যদি তোমার ‘সময়’

---

[৪৬] يُحِبُّهُمْ وَيُحِبُّونَهُ - তিনি তাদের ভালোবাসেন এবং তারা তাঁকে ভালোবাসে [মাইদাহ : ৫৪ অংশ]।
[৪৭] فَلَا تَعْلَمُ نَفْسٌ مَا أُخْفِيَ لَهُمْ مِنْ قُرَّةِ أَعْيُنٍ جَزَاءً بِمَا كَانُوا يَعْمَلُونَ - “কেউ জানে না তার জন্যে কৃতকর্মের কী কী নয়ন- প্রীতিকর প্রতিদান লুক্কায়িত আছে।” [সাজদাহ : ১৭]

এর রহস্যের খবর জেনে নাও, তাহলে ‘আজল’ [পূর্ব-পার্থিবতার] ও ‘আবাদ’ [উত্তর-পার্থিবতা] এর ‘দুটি ধনুক’[৪৮] যে যথাক্রমে তোমার ‘দিল’ ও তোমার ‘ওয়াক্ত’ তা তুমি অনুধাবন করবে।

৭. তিনি লিখেন:

এটা (অর্থাৎ ইশক) তার নিজের পাখি এবং নিজের নীড়; তার নিজের নির্যাস ও নিজের গুণ; তার নিজের পালক ও নিজের ডানা। এটা বাতাস ও উড়াল উভয়টি; শিকারী ও শিকার; উদ্দেশ্য এবং উদ্দেশ্যের অনুসন্ধানী; অন্বেষক ও কাঙ্ক্ষিত বস্তু। এটা তার নিজের শুরু ও তার নিজের শেষ; তার নিজের বাদশাহ ও প্রজা; নিজের তরবারি ও কোষ। এটা বাগান ও বৃক্ষ উভয়টি- শাখা ও ফল; পাখি ও নীড়।

*প্রেমের বিষাদ মাঝে, নিজেকেই আমরা সান্ত্বনা দেই।*
*নিজেদের কর্ম দ্বারাই বিভ্রান্ত ও হতভম্ব হই,*
*হৃতসর্বস্ব হই আমাদের নিজের সম্পদ দ্বারা,*
*আমরাই শিকারী, আমরাই শিকার।*

৮. তিনি বলেন: কিরিশমা-ই হুসন্ [চমৎকারিত্বের পলক] এক জিনিস এবং কিরিশমা-ই মাশুকী [প্রেমাস্পদীয় পলক] আরেক জিনিস। কিরিশমা-ই হুসনের কোনো ‘মুখশ্রী’ নেই। সেটা একক। কিন্তু কিরিশমা-ই মাশুকীর ক্ষেত্রে প্রমোস্পদের প্রয়োজন একজন প্রেমিকের। তাই ‘হুসন্’ এক জিনিস এবং ‘মাশুকী’ আরেক জিনিস।

৯. **একটি রূপক গল্প:** জনস্নানাগারের পানি গরম করার জন্য চুল্লিতে জ্বালানি সরবরাহের কাজে জড়িত ছিলো এক সাধারণ ব্যক্তি। সে এক বাদশাহর প্রেমে পড়ে গেলো।[৪৯] বাদশাহ এ ব্যাপারে কিছুই অবগত ছিলেন না। তবে তাঁর উজির ব্যাপারটি অবগত হয়ে বাদশাহকে জানালেন। বাদশাহ খুব রাগান্বিত হলেন। বললেন, “এতোবড়ো স্পর্ধা! তাকে কাঠিন শাস্তি দেবো!” বুদ্ধিমান উজির বললেন, “মহামতি

---

[৪৮] فَكَانَ قَابَ قَوْسَيْنِ أَوْ أَدْنَى - “তখন দুই ধনুকের ব্যবধান ছিল অথবা আরও কম।” -নাজম : ৯

[৪৯] জানা থাকা প্রয়োজন যে, চুল্লিতে জ্বালানি সরবরাহকারীরা সে যুগে খুব নিম্নশ্রেণীর মানুষ হিসেবে বিবেচিত হতো। রূপক এ গল্পে এটাই বুঝানো উদ্দেশ্য যে প্রেমিক [আশিক] সর্বদাই ফকির [নিম্নশ্রেণির] হয়ে থাকেন আর প্রেমাস্পদ [মাশুক] থাকেন রাজকীয় ও উচ্চবংশের। -গ্রন্থকার

বাদশাহ নামদার! গুস্তাকী মাফ করুন। আপনি তো সুবিচারের জন্য প্রসিদ্ধ। এরূপ কাউকে শাস্তি দেওয়াতে আপনার কোনো লাভ হবে না। সে তো অসহায়! এমন এক ব্যাপার তাকে আড়ষ্ট করছে যা তার নিয়ন্ত্রণের বাইরে।" কিন্তু বাদশাহর হুকুম তো হুকুমই। লোকটিকে জেলে নিক্ষেপ করা হলো।

ব্যাপার হলো এই, বাদশাহ প্রায়ই উক্ত জনস্নানাগারের পাশ দিয়ে ভ্রমণে যেতেন। ঐ গরীব লোকটি প্রত্যেকদিন রাস্তার পাশে এসে বাদশাহকে একনজর দেখার জন্য অপেক্ষা করতো। বাদশার আগমন ঘটলেই সে 'প্রেমাস্পদজণিত দৃষ্পিপাত করতো সৌন্দর্যের দৃষ্টিপাতের প্রতি'।[৫০] বাদশাও ব্যাপারটি অনুভব করতেন। এভাবে অনেকদিন চলে গেলো। একদা বাদশাহ যখন আসলেন, তিনি ঐ ব্যক্তিকে তার স্থানে এদিন অপেক্ষারত পেলেন না। বাদশাহ ঠিকই আগের মতো প্রেমাস্পদজণিত দৃষ্টিপাত করলেন সেই স্থানের দিকে। কিন্তু স্থানটি শূন্য থাকায় এ দৃষ্টিপাত হয়ে গেলো উলঙ্গ। কারণ এ দৃষ্পিপাত পতিত হওয়ার পাত্র থাকা জরুরি। বাদশাহর মধ্যে অস্বস্থির ভাব জেগে ওঠলো। জ্ঞানবান উজির ব্যাপারটি অনুধাবন করলেন। খুব বিনয়ের সঙ্গে বাদশাহর নিকট আরজ করলেন: "মাননীয় বাদশাহ নামদার! আমি তো আপনাকে বলেছিলাম, এ অসহায় লোকটিকে শাস্তি দেওয়া হবে অর্থহীন, কারণ সে তো কোনো ক্ষতি করে নি। এখন [শাস্তি দেওয়ার কারণে] আমরা বুঝতে পারলাম, তার প্রয়োজন আমাদেরই ছিলো।"

১০. সবকিছুর 'গোপন মুখ' হচ্ছে তার [স্রষ্টার সঙ্গে] সংযোগস্থল। এছাড়া, সৃষ্টির মধ্যে [স্রষ্টার] নিদর্শন বিদ্যমান- আর তা হচ্ছে 'হুসন'। [যে কোনো কিছুর] গোপন মুখ হচ্ছে সেটি, যেটি তাঁর [স্রষ্টাকে] মুখোমুখি হয়। এখন, কেউ যদি [সৃষ্ট বস্তুসমূহের] গোপন মুখ দেখতে অপারগ হয় তাহলে সে না দর্শন করবে সৃষ্টির মধ্যকার নিদর্শন, না দেখবে এর মধ্যস্থ হুসন [সৌন্দর্য]। এ মুখ হচ্ছে আল্লাহর মুখশ্রীর জামাল [সৌন্দর্য] যা প্রতিবিম্ব হয় তাঁর সৃষ্টির মধ্যে। কুরআন শরীফে তাই ইরশাদ হয়েছে:

وَيَبْقَى وَجْهُ رَبِّكَ ذُو الْجَلَالِ وَالْإِكْرَامِ

-"একমাত্র আপনার মহিমাময় ও মহানুভব পালনকর্তার সত্তা [মুখ] ছাড়া।" [আর-রাহমান : ২৭]

---

[৫০] অর্থাৎ বাদশাহ তো পরমসুন্দর ছিলেনই, এখন প্রেমিকের দৃষ্টিপাত হেতু তার শ্রী আরো বেড়ে যায়।

অপর মুখ [যেটি স্রষ্টার দিকে ফেরানো নয়], বাস্তবে কেনো মুখই নয়। তাই বলা হয়েছে:

كُلُّ مَنْ عَلَيْهَا فَانٍ

-"ভূপৃষ্ঠের সবকিছুই ধ্বংসশীল।" [আর-রাহমান : ২৬]

সুতরাং, আপনি হয়তো জানতে ইচ্ছুক হবেন যে, অপর মুখ হচ্ছে কদাকার।

১১. প্রেমাস্পদের হুসনের চক্ষু বন্ধ স্বীয় জামালের মাঝে। একমাত্র প্রেমিকের প্রেম-আরশিপরে নিজের নিখুঁত সৌন্দর্যের প্রতিবিম্ব দেখতে পারেন। এটা এক বিরাট রহস্যের ব্যাপার।

*তার প্রতি আমার প্রেমমত্ততা বৃদ্ধি কারণহীন নয়।*
*সেখানে ছিলো সূরা, নেশাগৃহ কিন্তু আমার জয়ের বিপরীত কেউ নয়।*
*বলো না- আমি তাকে অনুসন্ধান করছি।*
*কারণ, এটা ছিলো সে যে এর অনুসন্ধানী- আমি নয়।*



## কিতাব রচনা

একজন লেখক হিসেবে আহমদ গাযালী রাহিমাহুল্লাহর সুনাম ছিলো সমকালীন যুগে। তবে তাঁর কিছু লেখা হারিয়ে গেছে। প্রথমত, তিনি স্বীয় বড়ভাই ইমাম গাযালী রাহিমাহুল্লাহর 'ইহইয়া উলূমুদ্দীন' এর একটি সংক্ষিপ্ত সংস্করণ রচনা করেন। এটি এখন আর পাওয়া যায় না। 'তাফরিদ ফি কালিমাতিত্ তাওহীদ' নামক কিতাবের তুর্কি ভাষার অনুবাদ এখনো পাওয়া যায়। সামা' সম্পর্কে একটি আলোচনা-সমালোচনামূলক বইয়ের রচয়িতা তিনি ছিলেন বলে প্রমাণ পাওয়া গেছে। বইটি অনুবাদ করেছেন জে. রবসন নামক এক ইংরেজ লেখক [লন্ডন, ১৯৩৮]। তাঁর সর্বাধিক প্রসিদ্ধ 'সাওয়ানিহ' গ্রন্থটি সর্বপ্রথম অনুবাদ করেন ১৯৪২ সালে এইচ. রিটার নামক এক ইংরেজ লেখক।

## হযরত আহমদ গাযালী রাহিমাহুল্লাহর ইন্তিকাল

সুফিশাস্ত্রে 'প্রেম' এর গুরুত্ব সম্পর্কে বিশদ ব্যাখ্যাদাতা হযরত আহমদ গাযালী রাহিমাহুল্লাহ ইরানের ক্বাজউইন শহরে ৫২০ হি. / ১১২৬ ঈ. ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। আল্লাহ তা'আলা তাঁর এ মহাত্মন ওলির মাক্বামাতকে বুলন্দ করুন।

সুহরাওয়ার্দিয়া সুফি সিলসিলা মুতাবিক পরবর্তী শায়খ হচ্ছেন হযরত আবু নাজিব সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ। আমরা এখন তাঁরই জীবনালোচনার দিকে মনোনিবেশ করার প্রত্যাশী। হে আল্লাহ! আমাদেরকে তাওফিক প্রদান করুন অনুগ্রহ করে।

## হযরত শায়খ জিয়াউদ্দিন আবু নাজিব সুহরাওয়ার্দি রাহমাতুল্লাহি আলাইহি (মৃত্যু- ৫৬৩ হিজরি, সমাধি- বাগদাদ, ইরাক।)

‘দুই ইরাকের মুফতি’ নামে খ্যাত হযরত আবু নাজিব জিয়াউদ্দিন সুহরাওয়ার্দি রাহমাতুল্লাহি আলাইহি ছিলেন প্রথম খলিফা হযরত আবু বকর সিদ্দীক রাদ্বিআল্লাহু আনহুর বংশধর। সুহরাওয়ার্দ হচ্ছে ইরানের ঝানঝান প্রদেশের একটি শহরের নাম।

হযরত আবু নাজিব সুহরাওয়ার্দি ছিলেন একাধারে সুফি শায়খ, শাফিঈ ফকীহ এবং বিশিষ্ট ওয়ায়েজ। যুগের একজন প্রভাবশীল ব্যক্তি ছিলেন হযরত সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ। তাঁর তাক্বওয়াহ, পরহেজগারী, ইবাদত ইত্যাদি ছিলো উচ্চ মানের।

**জন্ম ও শিক্ষা**

তিনি ইরানের ঝানঝান প্রদেশের অন্তর্গত সুহরাওয়ার্দ নামক স্থানে ৪৯০ হিজরি সনে জন্মগ্রহণ করেন। পরবর্তীতে বাগদাদে যেয়ে স্থায়ীভাবে বসবাস করেন পরিবারের সাথে। তিনি ইবনে নাবহান ও অন্যান্য উস্তাদদের নিকট হাদিস অধ্যয়ন করেন। মাইহানী রাহিমাহুল্লাহ ছিলেন নিযামিয়া বিশ্ববিদ্যালয়ে লেখাপড়াকালে তাঁর শিক্ষক। পরবর্তীতে এই নিযামিয়ায় তিনি জিম্মাদার হিসেবে কর্মজীবন শুরু করেন। কিন্তু তাঁর পীর হযরত আহমদ গাযালী রাহিমাহুল্লাহর নির্দেশে নিযামিয়া থেকে অব্যাহতি নেন এবং বাগদাদের দজলা নদীর তীরে একটি রিবাত [খানক্বাহ] প্রতিষ্ঠা করে তাসাওউফের খিদমতে নিজেকে নিয়োজিত করেন।

**অসংখ্য মানুষের পীর**

হযরত আবু নাজিব সুহরাওয়ার্দির সুনাম শীঘ্রই সর্বত্র ছড়িয়ে পড়ে। অসংখ্য মানুষ বাগদাদের খানক্বায় এসে তাঁর হাতে বাইআত গ্রহণ করেন। তবে তাঁর সর্বাধিক প্রসিদ্ধ শাগরিদ ছিলেন নিজের ভাতিজা হযরত আবু হাফস শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দী রাহিমাহুল্লাহ। হযরত আবু নাজিব রাহিমাহুল্লাহকে সম্ভবত তাঁর নামের সঙ্গে ‘সুহরাওয়ার্দি’ শব্দটি যুক্ত থাকায় সুহরাওয়ার্দিয়া তরিকার প্রতিষ্ঠাতা বলা হয়েছে। কিন্তু বাস্তবে এ মহান তরিকাকে শক্ত ভিতের ওপর স্থাপন করেন হযরত শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ। তাঁর হাতেই এ তরিকা একটি বিশ্বজনিন

রূপ ধারণ করেছিলো। ইনশাল্লাহ, আমরা অবশ্যই পরবর্তীতে তাঁর জীবন ও কর্মের উপর বিশদ আলোচনা করবো।

**হযরত হাম্মাদ দাব্বাসের সঙ্গলাভ**

তখনকার বাগদাদের এক উচ্চ দরোজার ওলিআল্লাহ ছিলেন হযরত আবুল খায়ের হাম্মাদ ইবনে মুসলিম দাব্বাস রাহিমাহুল্লাহ। বাগদাদে অবস্থানকালে হযরত আবু নাজিব সুহরাওয়ার্দী রাহিমাহুল্লাহ এই ওলির সুহবত লাভের আশায় তাঁর দরবারে উপস্থিত হন। হযরত হাম্মাদ ছিলেন নিরক্ষর, অথচ তিনি গউসুল আজম আবদুল ক্বাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির উস্তাদ ছিলেন। যাক, হযরত হাম্মাদের সুহবতে থেকে তিনি বিশেষভাবে উপকৃত হন। এ সময় আর্থিক দৈন্যদশা হেতু তাঁকে একাধারে কয়েক বছর যাবৎ পানি-বহনকারী হিসেবে কাজ করে জীবিকা নির্বাহ করতে হয়েছিল।

**দামেস্কো শহরে ভ্রমণ**

হিজরি ৫৫৭ সালে হযরত আবু নাজিব রাহিমাহুল্লাহ জেরুজালেমের উদ্দেশ্যে বাগদাদ ত্যাগ করেন। কিন্তু সিরিয়ার রাজধানী দামেস্কো শহরে পৌঁছুয়ে জানতে পারলেন নূরুদ্দিন জঙ্গি [১১১৮-১১৭৪ ঈ.] ও বল্ডউইনের [১১৩০-১১৬৩ ঈ.] মধ্যে পুনরায় যুদ্ধ শুরু হয়ে গেছে। হযরত আবু নাজিবের আগমনে দামেস্কোবাসী আনন্দিত হয়। তারা তাঁকে সাদর অভ্যর্থনা জানায়। কিছুদিন সেখানে অবস্থানের পর হযরত আবু নাজিব বাগদাদে ফিরে আসেন।

**ছাত্র ও খলিফাবৃন্দ**

হযরত আবু নাজিব সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ স্বীয় খানক্বায় একটি উচ্চমানের মাদরাসা প্রতিষ্ঠা করেন। তিনি নিজেই এখানে শিক্ষক হিসেবে বহুদিন কাটিয়েছেন। একইসময় তাসাওউফের ওপর গভীর চর্চাও চালিয়ে যান। অসংখ্য মুরিদান ছিলো তাঁর। হযরতের খলিফাদের সংখ্যা অনেক ছিলো। তাঁর ছাত্রদের মধ্যে ছিলেন প্রসিদ্ধ ইতিহাসবিদ ইবনে আসাকির এবং মুহাদ্দিস সামা'নী রাহিমাহুল্লাহ। হযরতের খলিফা আম্মার বিদলিসী রাহিমাহুল্লাহ [মৃ. ৫৯০ হি.] সুফি ইতিহাসে বিশেষ স্থান দখল করেন। তিনিই ছিলেন কুবরাবিয়া তরিকার প্রতিষ্ঠাতা হযরত নাজমুদ্দিন কুবরা রাহিমাহুল্লাহর [৫৪০-৬১৮ হি.] উস্তাদ।

হযরত আবু নাজিব রাহিমাহুল্লাহর সাধনার প্রভাব সর্বাধিক বেশি যার ওপর ক্রিয়া করেছিলো তিনি হচ্ছেন হযরত শিহাবুদ্দিন আবু হাফস উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ। তিনিই ছিলেন, সুলুকের বিখ্যাত কিতাব ‘আওয়ারিফুল মা’আরিফ’ এর লেখক।

**রচনা**

হযরত আবু নাজিব সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ খুব বেশি লেখালেখি করেন নি। তিনি ‘গারিবুল মাসাবিহ’ নামক একটি হাদিসের শরাহ গ্রন্থ রচনা করেন। এছাড়া তাঁর আরেক প্রসিদ্ধ কিতাবের নাম হলো ‘আদাবুল মুরিদীন’। তিনি এতে তরিকতের রাস্তায় ভ্রমণকারী সালিকদের আদব-কায়দা সম্পর্কে বিশদ আলোচনা করেছেন। এ কিতাবটি সম্পর্কে অধিক জানাজানি হয় তাঁর ভাতিজা হযরত শিহাবুদ্দিন সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর মাধ্যমে। ‘আদাবুল মুরিদীন’ কিতাবে তাসাওউফকে বিশেষ কিছু আদাবের সমন্বিত রূপ হসিবে উপস্থাপন করা হয়েছে। গ্রন্থটিতে তিনি ইমাম কুশাইরী, সুলামী এবং সাররাজ রাহমাতুল্লাহি আলাইহিমের অনেক উদ্ধৃতি দিয়েছেন।[৫১]

**ইন্তিকাল**

স্বীয় প্রতিষ্ঠিত খানক্বাহ ও মাদরাসায় দীর্ঘদিন সুফিতত্ত্বের ওপর সাধনা করে হযরত আবু নাজিব সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ এ মায়াবী পৃথিবীর কোল ছেড়ে আখিরাতের অনন্ত জীবনের দিকে পাড়ি জমান। তিনি ৫৬৩ হিজরি সনে বাগদাদের খানক্বায় ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনি খানক্বার পাশেই সমাহিত আছেন। আল্লাহ সুবহানাহু ওয়াতা’আলা তাঁর এ প্রিয় বান্দার মাক্বামাত বুলন্দ করুন। সংরক্ষণ করুন তাঁর গোপন রহস্যাবলী।

সুহরাওয়ার্দিয়া তরিকানুযায়ী পরবর্তী শায়খ হচ্ছেন ইমামুত তরিকত হযরত শায়খ শিহাবুদ্দিন আবু হাফস উমর সুহরাওয়ার্দি রাহমাতুল্লাহি আলাইহি। আমরা এবার তাঁরই জীবন ও সাধনার ওপর বিশদ আলোচনা করবো। ওয়ামা তাওফিকী ইল্লাবিল্লাহ।

---

[৫১] N Hanif, Biographical Encyclopedia of Sufis in Central Asia and Middle East.

## ইমামুত তরিকত হযরত শায়খ শিহাবুদ্দিন আবু হাফস উমর সুহরাওয়ার্দি রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ৬৩২ হিজরি, সমাধি- বাগদাদ, ইরাক।)

ইমামুত তারিকত, সুলতানুল সুহরাওয়ার্দ শিহাবুদ্দিন আবু হাফস বিন মুহাম্মদ সুহরাওয়ার্দি রাহমাতুল্লাহি আলাইহি ছিলেন সুহরাওয়ার্দিয়া সুফি তরিকার প্রতিষ্ঠাতা। 'মুহাদ্দিসে বাগদাদী' হিসাবেও তাঁর খ্যাতি ছিলো। তবে হযরতের জন্ম হয় বর্তমান ইরানের জানযানের নিকটস্থ 'সুহরাওয়ার্দ' নামক একটি জনপদে। হিজরি ৫৩৯ [১১৪৫] সনের রজব মাসের শেষের সপ্তাহ থেকে শা'বানের প্রথম ক'দিনের মধ্যে তাঁর জন্ম হয় বলে অধিকাংশ ইতিহাসবিদের ধারণা।[৫২]

তাঁর পূর্বপুরুষ ছিলেন প্রথম খলিফা হযরত আবু বকর সিদ্দীক রাদ্বিআল্লাহু আনহু। 'মুনাক্কিবে গাউসিয়া' নামক কিতাবে আছে, প্রথমত তাঁর পিতামাতা নিঃসন্তান ছিলেন। অবশেষে কোনো একদিন হযরতের মাতা হযরত আবদুল কাদির জিলানী [মৃ. ৫৬১ / ১১৬৭] রাহমাতুল্লাহি আলাইহির খানক্বায় যেয়ে উপস্থিত হলেন। একটি সুসন্তান লাভের জন্য আল্লাহর দরবারে দু'আ করতে আবদার জানালেন শায়খের নিকট। দু'আ শেষে শায়খ জিলানী রাহমাতুল্লাহি আলাইহি খুব উত্তম একটি ছেলে-সন্তান লাভের ভবিষ্যদ্বাণী করলেন। অন্য বর্ণনায় জানা যায়, তিনি এটাও বলেছিলেন, 'তোমার এ সন্তানের নাম রাখবে শিহাবুদ্দিন উমর'।

### শিক্ষাজীবন ও তরিকতের রাস্তায় ভ্রমণ

হযরত শিহাবুদ্দিনের প্রাথমিক শিক্ষা শুরু হয় নিজের গৃহে। এরপর নিজের চাচা হযরত জিয়াউদ্দীন সুহরাওয়ার্দি [মৃ. ৫৬৩ / ১১৬৫] রাহমাতুল্লাহি আলাইহির মতো বালক বয়সেই তিনি শিক্ষার্থী হিসাবে বাগদাদে চলে আসেন। এখানে এসে তিনি কুরআন, হাদিস, তাফসির, ফিকহ ইত্যাদি জাহিরী ইলমের ওপর উচ্চতর অধ্যয়ন করেন সে যুগের প্রসিদ্ধ কয়েকজন শিক্ষাগুরুর নিকট। এরপর তাঁর সুযোগ্য চাচার

---

[৫২] নাফাহাতুল উনস, পৃ. ৭১৪, সূত্র: আক্বওয়ালে সালাফ, খ. ২, পৃ. ৩৯৪।

নিকট তরিকতের সবকও গ্রহণ করেন। তিনি শায়খ আবদুল কাদির জিলানী রাহমাতুল্লাহি আলাইহির হাতেও বাইআত গ্রহণ করেছিলেন। পরে তিনি তাঁর নিকট থেকে হিজরি ৫৬০ / ১১৬২ ঈসায়ী সনে কাদিরীয়া তরিকতের খিলাফত লাভে ধন্য হন। 'ক্বালা'ইদুল জাওয়াহির' কিতাবে আছে হযরত জিলানী রাহমাতুল্লাহি আলাইহি তাঁর এই প্রিয় মুরীদকে বললেন: 'হে উমর! ইরাকের শেষ যুগের শায়খ হিসাবে তুমি সুপরিচিত হয়ে ওঠবে'। হযরতের এই ভবিষ্যদ্বাণী অক্ষরে অক্ষরে পরিপূর্ণ হয়েছিল।

উক্ত দু'জন প্রসিদ্ধ অলিআল্লাহ ছাড়াও শিহাবুদ্দিন রাহমাতুল্লাহি আলাইহি সমসাময়িক যুগের আরো অনেক মাশাইখে আজমের সুহবত লাভে ধন্য ও উপকৃত হন। ইরাকের আবাদান নামক স্থানে অবস্থান করে সেখানকার কয়েকজন 'আবদালের' নিকট থেকেও তরিকতের অনেক গোপন রহস্যাবলী সম্পর্কে তিনি জ্ঞানার্জন করেন। ঐ সময় হযরত খিজির আলাইহিস্সালামের সাক্ষাৎ লাভ করেছিলেন বলেও বিভিন্ন কিতাবে উল্লেখিত হয়েছে।

হযরত শিহাবুদ্দিন রাহমাতুল্লাহি আলাইহি বেশ কয়েকবার পবিত্র হজ্জ পালন করেন। হজ্জ উপলক্ষে মক্কা মুকাররমায় সর্বশেষ ভ্রমণে যান হিজরি ৬২৮ / ১২৩১ সনে। এই সফরেই মক্কা শরীফে তিনি সাক্ষাৎ লাভ করেন মিশরের সুফি-দরবেশ হযরত শায়খ আবু হাফস উমর বিন আলী ওরফে ইবনুল ফারিদ [মৃ. ৬৩২ / ১২৩৫] রাহমাতুল্লাহি আলাইহির সঙ্গে। এ সময় ইবনুল ফারিদের সফরসঙ্গী দু'জন ছেলে-সন্তান শায়খ কামালুদ্দীন মাহমুদ ও শায়খ আবদুর রহমান, শিহাবুদ্দিন রাহমাতুল্লাহি আলাইহির হাতে বাইআত গ্রহণ করেন। পরবর্তীতে উভয়ে হযরতের নিকট থেকে তরিকতের খিলাফত লাভে ধন্য হন।

হযরতের চাচা জিয়াউদ্দীন সুহরাওয়ার্দি রাহমাতুল্লাহি আলাইহির একটি খানক্বাহ ছিলো। জিয়াউদ্দীন সাহেব হিজরি ৫৬৩ / ১১৬৫ সনে ইন্তিকাল করেন। তখন এই খানক্বার দায়িত্ব নেন শিহাবুদ্দিন সাহেব। খানক্বায় একটি ধর্মীয় মুসাফিরখানা ছিলো। হযরত আরো তিনটি নতুন মুসাফিরখানা প্রতিষ্ঠা করেন। এগুলোর নামকরণ করা হয়: 'রিবাতে নাসিরী', 'রিবাতে বিস্তামী' ও 'রিবাতে মামূনিয়া'। হযরতের মুরীদান এসব রিবাতে অবস্থান করতেন।

সাধারণ মুসলমানদের নিকট হযরত শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহমাতুল্লাহি আলাইহির জনপ্রিয়তা অচিরেই ছড়িয়ে পড়ে। সে যুগের মুসলিম বিশ্বে তাঁর সুনাম বিস্তার লাভ করে খুব দ্রুত। দলে দলে লোকজন তাঁর খানক্বায় উপস্থিত হয়ে বাইআত গ্রহণ করতে থাকেন। তাঁর আধ্যাত্মিক উচ্চতর মাক্বাম সম্পর্কে একটি বর্ণনা একজন সুফির প্রশ্ন ও এর জবাব থেকে পাওয়া যায়। হযরতের নিকট প্রেরিত ঐ চিঠিতে সুফি সাহেব প্রশ্ন করলেন: "শায়খ! আমি নফল ইবাদত ছেড়ে দিয়েছি। আমি নিজেকে অলস হিসাবে দেখতে পাচ্ছি। ইবাদত করলে আমার মনে গরিমার সৃষ্টি হয়। আমি এখন কোনটি করবো?" হযরত অত্যন্ত সংক্ষিপ্ত ও সুস্পষ্ট ভাষায় জবাব লিখলেন: "ইবাদত করতে থাকো এই বলে, হে আল্লাহ আমাকে গৌরববোধ থেকে মুক্ত ও মাফ করে দাও।"

### শাইখুশ শুয়ূখ উপাধিতে ভূষিত

হযরত শিহাবুদ্দিন রাহমাতুল্লাহি আলাইহি জীবনের অধিকাংশ সময় বাগদাদে কাটিয়েছেন। তখনকার খলিফা নাসির [১১৫৮-১২২৫ ঈ.] তাঁকে খুব সম্মান করতেন। একদা তাঁকে 'শাইখুশ শুয়ূখ' উপাধিতে ভূষিত করেন। সমগ্র মুসলিম বিশ্বের বিভিন্ন অঞ্চল থেকে হযরতের নিকট মানুষ বিভিন্ন বিষয়ে প্রশ্ন করে পত্রাদি লিখতো। প্রায়ই মুসলিম বিভিন্ন জনপদের শাসকদের মধ্যে শান্তিরক্ষার্থে তিনি একজন সফল দূত হিসাবে কাজ করতেন। সমকালীন ইতিহাসবিদ ইবনে খালিক্বান [হিজরি ৬০৮-৬৮১] তাঁর সম্পর্কে মন্তব্য করেন: "তাঁর শেষের জীবনে সমপর্যায়ের কেউই জীবিত ছিলেন না।" প্রত্যেকদিন নজরানা হিসাবে অনেক অর্থকড়ি আসতো ধনীদের নিকট থেকে। তিনি এগুলো গরীবদের মধ্যে বণ্টন করে দিতেন। বিরাট অঙ্কের অর্থ-কড়ি প্রাপ্তির পরও তিনি খুব সাধারণ জীবন-যাপন করতেন। এমনকি হযরতের ইন্তিকালের পর দেখা গেলো কাফন-দাফনের জন্য জরুরী টাকা-পয়সাও তিনি রেখে যান নি।

### সমসাময়িক মাশাইখবৃন্দের প্রতি শ্রদ্ধা

হযরত শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহমাতুল্লাহি আলাইহি অন্যান্য তরিকা ও এদের প্রতিষ্ঠাতাদের প্রতি খুব শ্রদ্ধাশীল ছিলেন। সমসাময়িক যুগেই প্রতিষ্ঠিত হয়েছিল বেশ ক'টি প্রসিদ্ধ সুফি তরিকা, যেমন: হযরত আবু ইসহাক শামী [মৃ. ৩২৯

/৯৪১] রাহমাতুল্লাহি আলাইহি কর্তৃক প্রতিষ্ঠিত ও খাজা মুঈনুদ্দীন চিশতী [মৃ. হিজরি ৬৩৩ / ১২৩৫] রাহমাতুল্লাহি আলাইহি কর্তৃক ব্যাপকভাবে প্রচার-প্রসারিত চিশতিয়া তরিকা, হযরত নাজমুদ্দীন কুবরা [মৃ. ৬১৮ / ১২৬৫] রাহমাতুল্লাহি আলাইহি কর্তৃক প্রতিষ্ঠিত কুবরাবিয়া / ফিরদাউসিয়া তরিকা, শায়খ জালালুদ্দীন রুমী [মৃ. ৬৬৪ / ১২৬৫] রাহমাতুল্লাহি আলাইহি কর্তৃক প্রতিষ্ঠিত মাওলাবিয়া তরিকা ও শায়খ হযরত আবদুল কাদির জিলানী [মৃ. হিজরি ৫৬১ / ১১৬৭] রাহমাতুল্লাহি আলাইহি কর্তৃক প্রতিষ্ঠিত কাদিরিয়া তরিকা। চিশতিয়া তরিকার বিখ্যাত শায়খ, হযরত কুতুবুদ্দীন বখতিয়ার কাকী [মৃ. ৬৩৪ / ১২৩৫] রাহমাতুল্লাহি আলাইহির প্রধান খলীফা হযরত ফরিদুদ্দীন মাসউদ গঞ্জেশকর [মৃ. ৬৬১ / ১২৬৩] রাহমাতুল্লাহি আলাইহি হযরত শিহাবুদ্দিন রাহমাতুল্লাহি আলাইহির বাগদাদের খানক্বায় ভ্রমণে যান ও বেশ কিছুদিন অবস্থান করেন।

ইমাম ইয়াফিঈ [মৃ. ৬৭৮ / ১৩৬৭] লিখেছেন, একদা শায়খুল আকবর হযরত ইবনুল আরাবি [মৃ. ৬৩৮ / ১২৪০] রাহমাতুল্লাহি আলাইহি হযরত শিহাবুদ্দিন রাহমাতুল্লাহি আলাইহির সাক্ষাৎ পান। উভয়ে শুধুমাত্র একে অন্যের চোখ পানে কিছুক্ষণ তাকালেন, কেউ কিছু বললেন না। পরবর্তীতে কেউ একজন হযরত আরবি রাহমাতুল্লাহি আলাইহিকে শিহাবুদ্দিন সাহেব সম্পর্কে প্রশ্ন করলেন, তিনি জবাব দিলেন, "তিনি ঐ ব্যক্তি যার মাথা থেকে পায়ের অঙ্গুলি পর্যন্ত রাসূলের সুন্নাতে পরিপূর্ণ।" অপরদিকে শায়খ সুহরাওয়ার্দি রাহমাতুল্লাহি আলাইহিকে যখন কেউ শায়খ আরবি সাহেব সম্পর্কে প্রশ্ন করলেন, তিনি জবাব দিলেন, "তিনি হচ্ছেন মা'রিফাতের মহাসাগর।" 'রিসালা ইক্ববাদিয়া' নামক কিতাবে আছে, হযরত সাদ উদ্দীন হামুইয়া [মৃ. ৫৬০ / ১২৫২] রাহমাতুল্লাহি আলাইহিকে কেউ প্রশ্ন করলেন, ইবনুল আরবি সাহেব সম্পর্কে মন্তব্য করুন। তিনি জবাব দিলেন, "তাঁকে একটি উত্তাল মহাসমুদ্রের সাথে তুলনা করা যায় যার বিস্তৃতি অসীম।" হযরত শিহাবুদ্দিন সাহেব সম্পর্কে অনুরূপ প্রশ্নের জবাবে বললেন, "রাসূলের ইত্তিবার নূর দ্বারা তাঁর কপাল এমনভাবে আলোকিত আছে যার তুলনা নেই।"

তাঁর প্রেষণায় আকৃষ্ট হয়ে যুগের অসংখ্য মাশাইখ বাগদাদের খানক্বায় হাজির হয়েছেন সুহবত লাভ করতে। তাঁর খলিফারা পৃথিবীর প্রত্যন্ত অঞ্চলে ছড়িয়ে পড়েন ও ইলমে তাসাওউফের জ্ঞান ও আত্মশুদ্ধির রাস্তার বিকাশ ঘটান। 'আখবারুল আখঈয়ার ফী আসরারুল আবরার' কিতাবে আছে, হযরত নিজেই বলেন, 'আমার

অনেক খলিফা ভারতবর্ষে অবস্থান করছেন।' ধারণা করা হয়, ২০ জনের মতো তাঁর সুযোগ্য খলিফার পদধূলিতে ভারতবর্ষের জমি ধন্য হয়েছে। এদের মধ্যে উল্লেখযোগ্য ক'জন হলেন: মীরে দিল্লী শাইখুল ইসলাম সায়্যিদ নূরুদ্দীন মুবারক গজনবী [মৃ. ৬৩২ / ১২৩৪], হযরত বাহাউদ্দীন আবু মুহাম্মদ জাকারিয়া মুলতানী [মৃ. ৬৬১ / ১২৬২], শায়খ কাজি হামিদুদ্দীন মুহাম্মদ বিন আতাউল ফারুকী নাগৌরী [মৃ. ৬৪৩ / ১২৭৪], শায়খ জালালুদ্দীন মুহাম্মদ তাবরিযী [মৃ. ৬৪২ / ১২৪৪], শায়খ নূহ বাখারি সিন্ধী, শায়খ সাইয়্যিদ আহমদ অরফে সুলতান সাখি সারওয়ার [মৃ. ৫৭৭ / ১১৮১], শায়খ জিয়াউদ্দীন রুমী [মৃ. ৭২১ / ১৩২৩], শায়খ মজদুদ্দীন মুহাম্মদ হাজি জাযেরমি [মৃ. ৬২৩ / ১২২৬], শামসুল আরিফীন শাহ তুর্কমান বাইয়াবানী দেহলবী [মৃ. ৬৩৭ / ১২৪০], শায়খ সাইয়্যিদ শিহাবুদ্দীন বিন মুহাম্মদ হুসাইনী অরফে 'জগৎজ্যোতি' [মৃ. ৬৬৬ / ১২৬৭-৬৮ - তিনি ছিলেন হযরত শরফউদ্দীন ইয়াহইয়া মানিয়ারী [মৃ. ৭৮২ / ১৩৮১] রাহ. এর দাদা], শায়খ সাইয়্যিদ মঈযুদ্দীন সান্দাইলিবী আবদাল, শায়খ সাইয়্যিদ ইলালুদ্দীন জাওয়ারী, শায়খ শরফুদ্দীন ইরাকী, শায়খ মুহাম্মদ ইব্রাহিম আনসারী, শায়খ আহমদ বিন জৈন মুলতানী, শায়খ সুলাইমান বিন আবদুল্লাহ আব্বাসী হাসিমী প্রমুখ রাহমাতুল্লাহি আলাইহিম মহাত্মন।

তাঁর আরো কয়েকজন খলিফা মুসলিম বিশ্বের বিভিন্ন এলাকায় ইলমে তাসাওউফের খিদমাত করে গেছেন। এদের মধ্যে প্রসিদ্ধ ক'জন হলেন, শায়খ সাইয়্যিদ আহমদ কবির সুহরাওয়ার্দি (হযরত শাহজালাল মুজাররদে ইয়ামনী রাহিমাহুল্লাহর মামা), শায়খ মুসলেউদ্দীন সাদী সিরাজী [মৃ. ৬৯১ / ১২৯২], শায়খ নাযিবুদ্দীন আলী বিন বুযগুশ সিরাজী [মৃ. ৬৭৮ / ১২৭৯], শায়খ শামসুদ্দীন সাফি সিরাজী, শায়খ সাইয়্যিদ মুহাম্মদ সুজাহ মাশাদী, শায়খ শাহ সরফুদ্দীন মাহমুদ বিন হুসাইন তুসতরী, শায়খ মুহাম্মদ ইয়ামনী, শায়খ আহমদ দামেস্কী, শায়খ নাজমুদ্দীন তাফলিসী [ইরাক], শায়খ সাইয়্যিদ মুহাম্মদ বাগদাদী, শায়খ রশীদুদ্দীন আবু আবদুল্লাহ মুহাম্মদ বিন আবুল কাসিম মারক্কি সুফি বাগদাদী, শায়খ আহমদ ফারুকী কাবুলী, শায়খ ইযজউদ্দীন আবুল আব্বাস আহমদ ফারুকী প্রমুখ রাহমাতুল্লাহি আলাইহিম মাশাইখে আজম।

## পুত্রসন্তান

এ পর্যন্ত জানা, হযরতের তিনজন পুত্রের নাম হলো শায়খ জৈনুদ্দীন, শায়খ ইমাদুদ্দীন মুহাম্মদ ও শায়খ জামালুদ্দীন রাহমাতুল্লাহি আলাইহিম। দ্বিতীয়োক্ত ব্যক্তি হযরতের খলিফা ছিলেন। সর্বশেষ হজ্জের সফরে [৬২৮ / ১২৩১] তিনি তাঁর সফরসঙ্গী ছিলেন।

## রচনা

হযরত শিহাবুদ্দিন রাহমাতুল্লাহি আলাইহি বেশ কয়েকটি গ্রন্থের রচয়িতা। জার্মান প্রাচ্যবিদ ব্রকেলম্যান তাঁর 'গেসিসস্তি ডার আরাবিশেন লিটারেচার' নামক গ্রন্থে উল্লেখ করেছেন, হযরত শিহাবুদ্দিন সাহেব মোট ২১টি গ্রন্থের প্রণেতা। এর মধ্যে সর্বাধিক প্রসিদ্ধ গ্রন্থটির নাম হলো 'আওয়ারিফুল মা'আরিফ' [ঐশি জ্ঞানের প্রাচুর্য]। এটি যুগ যুগ ধরে সুফি সম্প্রদায় ও সাধারণ তাসাওউফপন্থীদের নিকট সমাদৃত ও বহুলপঠিত হয়ে আসছে। এটা সুহরাওয়ার্দিয়া তরিকার গাইডবইও বটে। মক্কা মুকাররমায় অবস্থানকালে তিনি এটি রচনা করেন। তিনি বলেছেন, "যে মুহূর্তে আমি লিখতে যেয়ে সমস্যার সম্মুখীন হয়েছি, তখনই আল্লাহর দিকে নিজেকে রুজু করেছি ও বাইতুল্লাহর তাওয়াফ সেরেছি।" গ্রন্থটি আরবি ভাষায় রচিত। তবে যুগ যুগ ধরে বিভিন্ন ভাষায় এটি অনূদিত হয়ে আসছে। গ্রন্থটি সম্পর্কে মন্তব্য করতে যেয়ে সুহরাওয়ার্দিয়া তরিকার শাইখুল মাশাইখ হযরত জালালুদ্দীন হুসাইন বিন আহমদ কবির [মৃ. ৭৮৫ / ১৩৮৪] রাহমাতুল্লাহি আলাইহি- যিনি মাখদুমে জাহানগাশ্ত নামে সর্বাধিক প্রসিদ্ধ লিখেছেন: "যদি কারো কোনো মুর্শিদ না থাকেন এবং তিনি 'আওয়ারিফুল মা'আরিফ' গ্রন্থটি পড়ে একে সতর্কতাসহ অনুসরণ করেন তাহলে তিনি উত্তম একজন সুফিতে পরিণত হবেন!"[৫৩]

## আওয়ারিফুল মা'আরিফ থেকে মহামূলল্যবান বাণী

**১. দৃঢ়তা অর্জন হচ্ছে লক্ষ্য:** হযরত আবু আলী জুযজানী রাহিমাহুল্লাহ বলেন, "হে সুফি! যে দৃঢ়তা অর্জনের সাধনা করে, তার মতো হও। যে কারামতের কামনা করে

---

[৫৩] তবে জানা থাকা আবশ্যক যে, এ যুগে মুর্শিদ ছাড়া সুফিতে পরিণত হওয়া আদৌ সম্ভব নয়। আহমদ কবির রাহিমাহুল্লাহ গ্রন্থের গুরুত্ব ও মাহাত্ম্য বুঝাতে যেয়ে এরূপ মন্তব্য করেছিলেন। তাঁর যুগেও কেউ মুর্শিদ ছাড়া বড় মাপের সুফিতে পরিণত হয়েছেন বলে কোন ঐতিহাসিক প্রমাণ মিলে না। সুতরাং তাসাওউফের রাস্তায় চলতে হলে অবশ্যই একজন হক্কানী পীরের হাতে বাইআত গ্রহণ করতে হবে। -গ্রন্থকার

তার মতো হয়ো না। তোমার নফসের খাহেশ হচ্ছে কারামত প্রকাশ করতে। কিন্তু তোমার প্রভু চান দৃঢ়তা অর্জনে তুমি সচেষ্ট থাকবে।”[৫৪]

**২. বিনয়ের বুনিয়াদ:** বিনয় [তাওয়াজু’] এর বুনিয়াদ হচ্ছে, যখন তুমি সম্মানহানি ও ও গর্ব এ উভটির সম্মুখীন হবে তখন স্থিতিশীল অবস্থায় থাকবে। অর্থাৎ গর্ব হচ্ছে, যখন কেউ ভাবে, তার আসল মূল্য থেকে সে আরো দামী। অপরদিকে সম্মানহানি হচ্ছে, মানুষ এমন নীচ পর্যায়ে পৌঁছুয়ে যায় যে, নিজের অধিকার পর্যন্ত পদদলিত হওয়ার উপক্রম হয়ে পড়ে।[৫৫]

**৩. সম্মান ও গর্বের মধ্যে পার্থক্য:** সম্মানের সংজ্ঞা হচ্ছে এই: মানুষ নিজের পরিচয় লাভ করে এবং পরিচয় লাভ করে তার নফসের নির্যাসকে। সে নিজেকে সম্মানিত করে এমন এক পদ্ধতিতে যার দ্বারা সে অসম্মানিত ও ঘৃণার পাত্রে পরিণত হয় না, যদিও সে হালাল পদ্ধতিতে দুনিয়াবী খাহিশাত ও উপকার লাভ করে।

**গর্বের সংজ্ঞা হচ্ছে এই:** মানুষ তার নফসের পরিচয় লাভ করে নি। সে ভাবে এর মূল্য আসল দাম থেকে বেশি।

একব্যক্তি হযরত হাসান বসরী রাহিমাহুল্লাহকে বললো, ‘আপনার নফস এতো বিরাট!’ তিনি বললেন, ‘আমি আজিম [বিরাট] নই। তবে আমি অবশ্যই ‘আজিজ [সম্মানিত]’। একথা বলার কারণ হচ্ছে, সম্মান তো মূল্যহীন গুণ নয়। কিন্তু সম্মান ও গর্বের মধ্যে কিছুটা সামঞ্জস্যও পরিলক্ষিত হয়। আল্লাহ তা’আলা বলেন:

تَسْتَكْبِرُونَ فِي الْأَرْضِ بِغَيْرِ الْحَقِّ

-“তোমরা পৃথিবীতে অন্যায়ভাবে অহঙ্কার করতে” [আহক্বাফ : ২০]

সুতরাং উভয়টির মধ্যে সূক্ষ্ম পার্থক্য হচ্ছে, সম্মান হবে যৌক্তিকতাসহ এবং অহঙ্কার বা গর্ব হচ্ছে, অযৌক্তিক। আল্লাহ তা’আলা মুসলমানদের জন্য ইজ্জত লাভের পথ উন্মুক্ত করে দিয়েছেন। ইরশাদ হচ্ছে:

[৫৪] আওয়ারিফুল মা’আরিফ, পৃ. ১৭৪, আক্বওয়ালে সালাফ [ইংরেজি অনুবাদ], খ. ৩, পৃ. ৩৯৯ থেকে উদ্ধৃত।
[৫৫] পূর্বোক্ত, পৃ. ৩৯৩।

وَلِلَّهِ الْعِزَّةُ وَلِرَسُولِهِ وَلِلْمُؤْمِنِينَ

-"সম্মানের অধিকারী হচ্ছেন আল্লাহ, তাঁর রাসূল ও মু'মিনগণ।" [মুনাফিকূন : ৮]

রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম সম্মান লাভের জন্য দু'আ করেছেন:

اللَّهُمَّ إِنِّي ذَلِيلٌ فَأَعِزَّنِي، وَفَقِيرٌ فَارْزُقْنِي

-"হে আল্লাহ! আমি নীপিড়িত, সুতরাং আমাকে সম্মান দিন। আমি গরীব, সুতরাং আমাকে রিজিক দিন।" -[মুসান্নাফে ইবনে আবি শাইবাহ]

**৪. মুক্তি এবং ধ্বংসের কারণ:** হযরত আবু হুরাইরাহ রাদ্বিআল্লাহু আনহু বর্ণনা করেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম ইরশাদ করেন: "মুক্তি লাভের উপায় তিনটি এবং ধ্বংসের কারণও তিনটি। মুক্তি লাভের তিনটি উপায় হচ্ছে: ১. গোপনে ও প্রকাশ্যে আল্লাহকে ভয় করা। ২. ন্যায়ের মানদণ্ডে অটল থাকা যদিও তুমি এর দ্বারা খুশি কিংবা রাগান্বিত অনুভব করো না কেনো। ৩. অভাবী কিংবা অভাবহীন অবস্থায় যাকিছু প্রাপ্ত হও তাতেই সন্তুষ্ট থাকা। ধ্বংসের কারণ তিনটি হচ্ছে: ১. নিজের স্বাভাবিক কার্পণ্যতাকে অনুসরণ করা। ২. নিজের যাচ্ছে-তাই ইচ্ছার গোলামী করা। ৩. আত্মগরিমা করা।

খুশি এবং রাগ উভয় সময়ে ন্যায়পরায়ণ থাকা শুধুমাত্র আলিমে রব্বানী [আল্লাহ সম্পর্কে পূর্ণাঙ্গ জ্ঞাত ও তাঁর প্রতি ভীত আলিম হচ্ছেন আলিমে রব্বানী] দ্বারা সম্ভব। কারণ তাঁর নফসকে তিনি নিয়ন্ত্রণে রাখেন। তাঁর মন ও হৃদয় তাঁকে সর্বদা সতর্ক রাখে। যখন তিনি তাঁর মতামত পেশ করেন, তখন তিনি আশা করেন আল্লাহর সন্তুষ্টি লাভের।[৫৬]

**৫. আদব হচ্ছে জ্ঞানকে সঠিকভাবে অনুধাবনের চাবি:** শায়খ ইউসুফ ইবনে হুসাইন রাহিমাহুল্লাহ বলেন: জ্ঞানকে অনুধাবন করার উপায় হচ্ছে আদব। মানুষের আমল খাঁটি হয় সঠিক জ্ঞান দ্বারা। জ্ঞানের মাধ্যমে মানুষ হয়ে ওঠে প্রজ্ঞাবান। আর প্রজ্ঞার

---

[৫৬] আওয়ারিফুল মা'আরিফ, পৃ. ৪২০, আক্বওয়ালে সালাফ [ইংরেজি অনুবাদ], খ. ৩, পৃ. ৪০১-৪০২ থেকে উদ্ধৃত।

মাধ্যমে মানুষ সংযমী ও দুনিয়াকে পরিহার করতে অভ্যস্ত হয়। সংযমের মাধ্যমে মানুষ আখিরাতের প্রতি আকর্ষিত হয়। আর আখিরাতের প্রতি আকর্ষিত ব্যক্তিকে আল্লাহ তা'আলা তাঁর নৈকট্যশীল বান্দাদের অন্তর্ভুক্ত করেন।[৫৭]

**৬. নামাযের আদব-কায়দা:** যখন কেউ নামায আদায় করে, তখন তার হৃদয়ে অন্যকিছু যাতে স্থান করে নিতে পারে না, সেদিকে খিয়াল রাখতে হবে- সেটা যতোই গুরুত্বপূর্ণ কিংবা মূল্যহীন হোক না কেনো। বুদ্ধিমান লোকজন দুনিয়াকে একপাশে রেখে মনোযোগী হয়ে নামায আদায় করেন। যদি তা না হয়, তাহলে দুনিয়া হৃদয়কে তার মধ্যে টেনে নিয়ে যাবে। সঠিক নামাযীরা দুনিয়াকে দূরে রেখে দেন দ্বীনের মূল্য হেতু, সুতরাং এর দ্বারা তারা যখন [নামাযের অবস্থায়] আল্লাহর সঙ্গে বাক্যালাপে জড়িত হন তখন তাঁর নৈকট্য লাভের আকাঙ্ক্ষা ব্যক্ত করতে পারেন। তারা সক্ষম হন জগতসমূহের সৃষ্টিকর্তার আনুগত্য লাভ করতে আভ্যন্তরীণভাবে।[৫৮]

**৭. শান্তির দশটি অংশ:** বলা হয়ে থাকে শান্তির মধ্যে দশটি অংশ আছে। এর নয়টি হচ্ছে নীরবতা অর্জনের মধ্যে এবং একটি একাকীত্বে বিদ্যমান। আরো বলা হয়ে থাকে, একাকীত্ব হচ্ছে সবকিছুর মূল ও ভিত্তি। অপরদিকে মানুষের সঙ্গে মেলামেশা হচ্ছে অস্থায়ী। সুতরাং আমাদেরকে যাকিছু মৌলিক তা-ই আঁকড়ে ধরতে হবে। মেলামেশা হতে হবে শুধুমাত্র প্রয়োজনের তাগিদে। এসময়ও তোমাকে নিরব থাকা চাই। কারণ এটা [নিরব থাকা] হচ্ছে মৌলিক, অথচ কথাবলা হলো অস্থায়ী ব্যাপার।[৫৯]

**৮. সবরের সারাংশ:** সবকিছুর সারাংশ বা নির্যাস আছে। মানুষের নির্যাস হচ্ছে তার বুদ্বিমত্তা। বুদ্ধিমত্তার নির্যাস হচ্ছে সবর বা ধৈর্য। যখন কেউ সবর অবলম্বন করে, তখন সে বাস্তবে তার নফসের সঙ্গে সংগ্রামে লিপ্ত হয়। আর নফসের সঙ্গে যুদ্ধ করলে অন্তরে সৃষ্টি হয় কোমলতা।[৬০]

---

[৫৭] পূর্বোক্ত, পৃ. ৪৩০।

[৫৮] পূর্বোক্ত, পৃ. ৪৭১।

[৫৯] পূর্বোক্ত, পৃ. ৫৮২। মানুষের সাথে দেখা-সাক্ষাতের সময়ও শুধুমাত্র যেটুকু প্রয়োজন সেটুকুই কথা বলতে হবে।

[৬০] পূর্বোক্ত, পৃ. ৫৮২। জানা থাকা প্রয়োজন যে, নফসকে দমন করা ও হৃদয়ের কোমলতা হচ্ছে আল্লাহর সন্তুষ্টি লাভের উপায়।

**৯. কৃতজ্ঞতার নির্যাস:** ব্যক্তির প্রতি যাকিছু পতিত হয়, তা সবই আল্লাহর পক্ষ থেকে রহমত হিসেবে মনে করতে হবে। শুধুমাত্র ঐটুকু ছাড়া যার দ্বারা তার দ্বীন ক্ষতিগ্রস্ত হতে পারে। যাকিছু আল্লাহ তা'আলা তাঁর বান্দার উপর পতিত করেন তা অবশ্যই বান্দার জন্য প্রভুর পক্ষ থেকে দয়ার-দান ছাড়া আর কিছু নয়।[৬১]

**১০. তাসাওউফের রূহ:** হযরত শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর খলিফা শায়খ সা'দি রাহিমাহুল্লাহ তাঁর বুস্তান কিতাবে দুটি উপদেশ লিপিবদ্ধ করেছেন। আমরা এগুলো নিচে তুলে ধরছি। এ কথাগুলো হচ্ছে তাসাওউফের রূহ।

> "দজলা নদীর ওপর দিয়ে আমার ভ্রমণকালে শায়খ শিহাবুদ্দিন রাহিমাহুল্লাহ আমাকে দুটি উপদেশ দিয়েছেন: ১. নিজের সম্পর্কে তুমি কখনও সুধারণা পোষণ করবে না। ২. অপরদের সম্পর্কে তুমি কখনও কুধারণা করবে না।"[৬২]

**১১. ইমাম রাযী রাহিমাহুল্লাহর প্রতি উপদেশ:** হযরত শায়খুল ইসলাম শিহাবুদ্দিন সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ একটি পত্রের মাধ্যমে ইমাম ফখরুদ্দিন রাযী রাহিমাহুল্লাহকে নিচে উদ্ধৃত উপদেশ প্রদান করেন:

"আজকের যুগে যে কেউ জ্ঞানের প্রসারে নিজেকে নিয়োজিত করেছেন, তাঁর প্রতি আল্লাহর বিরাট অনুগ্রহ পতিত হয়েছে। সুতরাং যে কেউ পরহেজগার এবং হুঁশিয়ার, তাঁকে খাস দু'আ দ্বারা সমর্থন করা প্রয়োজন। এতেকরে আল্লাহ তা'আলা তার নিকট স্পষ্ট করে দেবেন, পরহেজগারীর মাধ্যমে জ্ঞানের মধ্যস্থ চোরা-গর্তসমূহের চেহারা। তাঁর জ্ঞানের মৌলিকতা রক্ষা করবেন ইচ্ছার[৬৩] প্রভাব থেকে। একটিমাত্র [বদ] ইচ্ছার ফোটা সমগ্র মহাসাগরের পানিকে কলুষিত করে দিতে সক্ষম। যখন কোনো ব্যক্তির মধ্যে নফসের আকাঙ্ক্ষা [যার সূত্র হচ্ছে নিচ কদর্য জগৎ] শেকড় গেড়ে বসে যায়, যা সর্বদা তার সঙ্গী হয় এবং জ্ঞানের [যার সূত্র হচ্ছে পবিত্র উচ্চ জগৎ] ভেতর অন্তঃপ্রবেশন করে, তখন এটি [নফসের ইচ্ছা] জ্ঞানকে আড়ষ্ট করে ধরে। ফলে জ্ঞান তার উচ্চাসন থেকে অধঃপতিত হয়। যখন জ্ঞানের সকল সূত্র নফসের ইচ্ছা থেকে পবিত্র থাকে, তখন জ্ঞান ক্রমান্বয়ে উন্নততর হতে থাকে- যা আল্লাহ তা'আলা

---

[৬১] পূর্বোক্ত, পৃ. ৬৬১।

[৬২] আক্বওয়ালে সালাফ [ইংরেজি অনুবাদ], খ. ৩, পৃ. ৬৬১।

[৬৩] এখানে আল্লাহর সন্তুষ্টি ছাড়া অন্য কিছুর ইচ্ছা বুঝাচ্ছে। -গ্রন্থকার।

বলেছেন, ‘তাঁর মহিমান্বিত মর্যাদার বর্ণনা সাগরের পানিকে কালি বানিয়ে লিখতে থাকলে শুকিয়ে যাবে, কিন্তু লিখা শেষ হবে না।’ এটা যখন ঘটবে, তখন জ্ঞান পূর্ণ শক্তিসহ এর সাথে আত্মপ্রকাশ করবে। আর এরূপ স্তরে উন্নীতজন হচ্ছেন সেই উচ্চ মর্যাদার অধিকারী ব্যক্তিগণের সাথী যারা ‘রাসিখুন ফিল ইলম’ [জ্ঞানের মধ্যে শক্তভাবে গেঁথে আছেন]। ওদের মতো নয়- যারা শুধুমাত্র কৃষ্টির অনুসারী। এরূপ ব্যক্তিই হচ্ছেন সত্যিকার ‘ওয়ারাসাতুল আম্বিয়া’। তাঁদের আমল জ্ঞানের সঙ্গে সামঞ্জস্যশীল। তাদের জ্ঞান ও কর্ম একটার পর আরেকটাকে সর্বদা অনুসরণ করে- যতক্ষণ না তাদের আমল সম্পূর্ণরূপে পবিত্র, নিষ্কলুষ  জটিল হয়ে যায়। এটা তখন হয়ে যায়, গোপন কাহিনী ও আধ্যাত্মিক কথোপকথন।

আমলসমূহ- তাদের সূক্ষ্মতা হেতু, জ্ঞান-বিজ্ঞানের রূপ ধারণ করে। আর জ্ঞান-বিজ্ঞান- তাদের শক্তিশালী প্রভাব ও সহজাত সক্ষমতা হেতু, আমলসমূহের রূপ ধারণ করে যা বিস্তৃত হয়।

নিজের ইচ্ছাকে অনুসরণ করার ব্যাপার হচ্ছে- এতে কিছুই নেই। এর মূল জাগতিকতার মধ্যে (পরকালের সঙ্গে সম্পর্কহীন)। যেমন, আল্লাহ তা’আলা বলেন:

وَلَوْ شِئْنَا لَرَفَعْنَاهُ بِهَا وَلَكِنَّهُ أَخْلَدَ إِلَى الْأَرْضِ وَاتَّبَعَ هَوَاهُ

-“অবশ্য আমি ইচ্ছা করলে তার মর্যাদা বাড়িয়ে দিতাম সে সকল নিদর্শনসমূহের দৌলতে। কিন্তু সে যে অধঃপতিত এবং পৃথিবীর [দুনিয়াবী খাহিশাতের] অনুগামী হয়ে রইল।” [আ’রাফ : ৭]

সুতরাং, প্রজ্ঞার নূরকে ওয়াসওয়াসার বদমায়েশী থেকে পবিত্র করতে, নিজেকে অনুমানপ্রবণতা- যা সৃষ্টি করে প্রজ্ঞার মধ্যে দুর্বলতা এবং ত্রুটিযুক্ত নফসকে করে বিভ্রান্ত, সুরক্ষা করতে সকল কাজ আঞ্জাম দিতে হবে সাহসিকতার মাধ্যমে। এটা যখন কারোর পক্ষে সম্ভব হয় তখন বহির্গামী আত্মা ‘মালা’ ‘আলা’ [ফিরিশতাদের সঙ্গলাভের উচ্চতর স্তর] -এ পৌঁছুয়ে যায়। অতিক্রম করতে থাকে আল্লাহ তা’আলার ময়দানসমূহ। তোমাকে তাই দুনিয়ার তুচ্ছ বিত্তবিভবসমূহ থেকে দূরে থাকতে হবে। দূরে থাকতে হবে সৃষ্টির মোহনীয় দৃষ্টি ও তার মিষ্ট সান্ত্বনা প্রদানের ভেলকিবাজি থেকে। এসব জিনিসই হচ্ছে স্থূলবুদ্ধিসম্পন্ন মানুষের জন্য পদস্খলন ও অধঃপতনের কারণ।

যে লোক সর্বোচ্চ সান্নিধ্য [অর্থাৎ আল্লাহর নৈকট্য] লাভে ইচ্ছুক, সে হচ্ছে আসল মুতাকাল্লিম এবং মুহাদ্দিস। তার ওপর অবতরণ করে খোদায়ী সংজ্ঞার্থ। এর পেছনে দুটি কারণ বিদ্যমান: ১. যেহেতু এটা আসে কষ্টকর চেষ্টা-সাধনার মাধ্যমে তাই সে নিজেই এর প্রকাশস্থল। ২. সে ইচ্ছা করে কষ্ট-সাধনাকে লাঘব করতে আল্লাহর ওপর সত্যিকার আশ্রয়ের মাধ্যমে। এছাড়া সে বেশি বেশি করে আল্লাহর পবিত্র নৈকট্যস্থলে ডুব দিতে থাকে। সে ডুব দেয় তার শ্বাস-প্রশ্বাসসহ ‘‘আইনুল ইয়াক্বিনের’ [নিশ্চয়তার চোখ] মহাসাগরে। সে স্নাত করে দলিল-প্রমাণসমূহের প্রভাব নির্দেশনার মাধ্যমে। এটা করতে যেয়ে, দলিলাদি হয় তার চিন্তা- কিন্তু তা হয় না তার গোপনীয়তা ও রহস্যাবলী।”

উপরোক্ত উদ্ধৃতি দিয়ে তাফসীরে রুহুল মা’আনী’র লেখক বলেন: “একজন বিজ্ঞ ব্যক্তি থেকে কী সুন্দর সতর্কীকরণ! কী সুন্দর উপদেশ একজন আন্তরিক বন্ধুর নিকট থেকে! আমরা আল্লাহর কাছে প্রার্থনা করি, যা তিনি বলেছেন তা থেকে যেনো দিকনির্দেশনা গ্রহণ করতে সক্ষম হই।”[৬৪]

**ইন্তিকাল**

কোনো কোনো কিতাবে আছে শেষ জীবনে হযরত শিহাবুদ্দিন রাহমাতুল্লাহি আলাইহি অন্ধ হয়ে যান। মুহাররম মাসের ১ম তারিখ ৬৩২ হিজরি [১২৩৪ ঈসায়ী] তিনি এই ধরাধাম থেকে চিরবিদায় গ্রহণ করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজীউন। তাঁর জানাযায় ইমামতি করেন শায়খ অহুদুদ্দীন বিন আবুল ফখর কিরমানী [মৃ. ৬৩৫ / ১২৩৮] রাহমাতুল্লাহি আলাইহি। তিনি তাঁকে গোসল এবং কাফনও পরিয়ে দেন। বাগদাদের বিখ্যাত ‘ওয়ার্দিয়া’ কবরস্থানে এই মহান সুফি সাধক সমাহিত আছেন। তাঁর সমাধিস্থলের পাশেই একটি বড়ো মসজিদ প্রতিষ্ঠিত হয়েছে। আল্লাহ সুবহানাহু ওয়াতা’আলা তাঁর এ প্রিয় বান্দার কবরকে নূরান্বিত করুন। রক্ষা করুণ তাঁর সকল রহস্যকে।

---

[৬৪] হযরত মাহমুদ আলুসী বাগদাদী রাহিমাহুল্লাহ, ‘তাফসিরে রুহুল মা’আনী’, খ. ৯, পৃ. ১০৩; আক্বওয়ালে সালাফ, খ. ৩, পৃষ্ঠা ৪০৮ থেকে উদ্ধৃত।

ইমামুত তরিকত হযরত শায়খ শিহাবুদ্দিন আবু হাফস উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ একঝাঁক উচ্চ পর্যায়ের তরিকতের খলিফা রেখে যান। এদের প্রত্যেকেই ছিলেন সুহরাওয়ার্দি তরিকার একেকজন উজ্জ্বল তারকা। এ গ্রন্থে সবার জীবনালোচনা সম্ভব নয়। এরপরও আমরা চেষ্টা করবো উচ্চ পর্যায়ের কয়েকজন খলিফার জীবনালোচনা করার। ওয়ামা তাওফিকী ইল্লাবিল্লাহ। সর্বপ্রথম আমরা ভারতের মুলতানে বসবাসরত উচ্চপদস্থ শাইখুল মাশাইখ হযরত শায়খ বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী রাহমাতুল্লাহি আলাইহির জীবন ও কর্মের ওপর আলোচনা করতে আশা পোষণ করছি। আল্লাহর ইচ্ছা ছাড়া কেউ কিছু করতে পারে না। আমরা তাঁর সাহায্যের মুখাপেক্ষী সর্বদা, কিন্তু তিনি সব ধরনের মুখাপেক্ষিতার ঊর্ধ্বে।

# হযরত শায়খ বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ৬৬৫ , সমাধি- মুলতান, সিন্ধু, পাকিস্তান।)

সুহরাওয়ার্দিয়া তরিকার বিখ্যাত শাইখুল মাশাইখ হযরত শায়খ বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহ বর্তমান পাকিস্তানের পাঞ্জাব প্রদেশের অন্তর্গত মুলতানে ইলমে তাসাওউফের খিদমাত আঞ্জাম দিয়ে গেছেন। তিনি চিশতিয়া তরিকার মহান ওলি ও শাইখুল মাশাইখ বাবা ফরিদুদ্দিন মাসউদ উজুদানী গঞ্জেশকর [১১৯৭-১২৬৬ ঈ.] রাহিমাহুল্লাহর সমসাময়িক যুগে জীবিত ছিলেন। এছাড়া হযরত গঞ্জেশকর রাহিমাহুল্লাহর পীর শায়খ কুতুবুদ্দিন বখতিয়ার কাকী দেহলবী [১১৯৩-১২৩৫ ঈ.] রাহিমাহুল্লাহর সঙ্গেও বাহাউদ্দিন রাহিমাহুল্লাহর সাক্ষাত হয়। বাস্তবে এ তিনজন উচ্চ পর্যায়ের ওলিদের মধ্যে বিশেষ বন্ধুত্ব বিদ্যমান ছিলো।

**পরিবার ও পূর্বপুরুষ**

তিনি ছিলেন একাধারে কুরাইশী, হাসানী ও হাশিমী।[৬৫] তাঁর দাদা শায়খ কামালুদ্দিন আলী শাহ মক্কা মুকাররমা থেকে বর্তমান উজবেকিস্তানের খোয়ারিজমে এসে বসবাস শুরু করেন হিজরি ২০০ সনে। তবে কিছুদিন পরই চলে যান মুলতানের নিকটস্থ 'কুত কারোর' নামক স্থানে। এখানেই তাঁর পরিবার স্থায়ীভাবে বসবাস করেন।[৬৬] হযতর বাহাউদ্দিন রাহিমাহুল্লাহর পিতার নাম ছিলো শায়খ ওয়াজিহউদ্দিন। তিনি একই অঞ্চলে বসবাসকারী মাওলানা হামিদুদ্দিন তিরমিযী রাহিমাহুল্লাহর মেয়ে বিবি ফাতিমার সঙ্গে বিবাহবন্ধনে আবদ্ধ হন। তবে হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহর আম্মার নাম বিবি ফাতিমা ছিলো সে ব্যাপারে মতানৈক্য না থাকলেও তিনি কোন্ বংশের মেয়ে ছিলেন এ ব্যাপারে আরো দুটি বর্ণনা পাওয়া যায় বিভিন্ন কিতাবে। যেমন, আনওয়ারে গাউসিয়া কিতাবে আছে যে, বিবি ফাতিমা শায়খ ঈসা রাহিমাহুল্লাহ নামক এক ওলির মেয়ে। শায়খ ঈসা ছিলেন গউসুল আজম হযরত আবদুল ক্বাদির জিলানী রাহিমাহুল্লাহর একজন বংশধর। হযরত ওয়াজিহউদ্দীন যখন হামা নামক শহরে ভ্রমণে গিয়েছিলেন তখন তিনি শায়খ ঈসার

---

[৬৫] আনওয়ারে গাউসিয়া।

[৬৬] সিয়ারুল আরিফীন; মাসালিকুস সালিকীন, খ. ২, পৃ. ৫১১।

মেয়ের সঙ্গে বিবাহবন্ধনে আবদ্ধ হন।[৬৭] অপর এক বর্ণনা থেকে জানা যায়, বিবি ফাতিমা ও বাবা ফরিদুদ্দিন গঞ্জেশকর রাহিমাহুল্লাহর মাতা সহোদরা ছিলেন। অর্থাৎ বাবা ফরিদুদ্দিন রাহিমাহুল্লাহ ও বাহাউদ্দিন জাকারিয়া রামিহাহুল্লাহ একে অন্যের খালাতো ভাই।

**জন্ম ও শিক্ষা**

হযরত বাহাউদ্দিন জাকারিয়া রাহিমাহুল্লাহ ৫৬৬ হিজরি সনে কুত কারোর শহরে জন্মগ্রহণ করেন। দিনটি ছিলো ২৭ রামাদ্বান, শুক্রবার।[৬৮] অবশ্য তাঁর জন্ম তারিখ নিয়েও মতানৈক্য আছে। এক বর্ণনা মতে তিনি জন্মগ্রহণ করেন ৫৮৭ হিজরি / ১১৯২ ঈসায়ী। একই বছর চিশতি তরিকার শায়খুল মাশাইখ গরীবে নেওয়াজ খাজা মুঈনুদ্দিন চিশতি সঞ্জরী রাহমাতুল্লাহি আলাইহি আজমিরে আগমন করেন।

হযরত বাহাউদ্দিন জাকারিয়া রাহিমাহুল্লাহ মাদারজাত ওলি ছিলেন। একেবারে শিশু থাকাবস্থায়ই তাঁর মধ্যে এর নিদর্শন প্রকাশ পয়েছিল। বলা হয়ে থাকে, তাঁর পিতা যখন কুরআন তিলাওয়াত করতেন তখন তিনি মায়ের বুকের স্তন্যপান থেকে বিরত থেকে আদবের সাথে মনোযোগসহ আল্লাহর কালাম শ্রবণ করতেন। মাত্র সাত বছর বয়সে তিনি পবিত্র কুরআন শরীফ হিফজ করেন। এছাড়া সাত তাজবিদের মাধ্যমে তিলাওয়াত শিখেন। যৌবনের শুরুতেই তিনি তাঁর পিতাকে হারান। তখন মাত্র ১২ বছর বয়সে পদার্পণ করেছেন। ইয়াতীম হওয়ার পর তিনি চলে যান উচ্চ শিক্ষা লাভের উদ্দেশ্যে খুরাশান শহরে।[৬৯]

খুরাশানে থেকে দীর্ঘ ৭ বছর ফিকাহ ও হাদিসের ওপর অধ্যয়ন করেন। এরপর আরো উচ্চতর শরয়ী জ্ঞান লাভের উদ্দেশ্যে চলে যান উজবেকিস্তানের বুখারায়। তাঁর অত্যন্ত বিনয়ী, ভদ্র স্বভাব এবং আনুগত্যতা হেতু সেখানকার উস্তাদগণ তাঁকে 'বাহাউদ্দিন ফিরিশতা' বলে সম্বোধন করতেন।[৭০]

---

[৬৭] আনওয়ারে গাউসিয়া।

[৬৮] মাসালিকুস সালিকীন, খ. ২, পৃ. ৫১১।

[৬৯] সিয়ারুল আরিফীন।

[৭০] মাসালিকুস সালিকীন, খ. ২, পৃ. ৫১১।

বুখারায় দ্বীনি শিক্ষা সমাপ্ত করে চলে যান মক্কা মুকাররমায়। পবিত্র হাজ্জ পালন করে মদীনা মুনুওয়ারায় যেয়ে মসজিদে নববীতে হাদিসের দারসে যোগ দেন। সেখানে তাঁর উস্তাদ ছিলেন কামালুদ্দিন মুহাম্মদ ইয়ামনী রাহিমাহুল্লাহ। দীর্ঘ ৫ বছর নূরের শহরে থেকে উস্তাদের নিকট থেকে হাদিসের সনদ লাভ করেন।[৭১] এরপর হযরত বাহাউদ্দিন জাকারিয়া রাহিমাহুল্লাহ চলে যান জেরুজালেমে। সেখানে কিছুদিন অবস্থান করে চলে আসেন বাগাদাদে।

**তরিকতের রাস্তায় ভ্রমণ**

ইতিহাসব্যাপী যতো ওলিআল্লাহ ও মাশাইখে আজম পৃথিবীতে জীবিত ছিলেন তাঁরা কেউই কোনো না কোনো পীর আল্লাহওয়ালার সুহবত থেকে বঞ্চিত ছিলেন না। এর মূল কারণ হলো, ইলমে শরীয়ত ও ইলমে তাসাওউফ- এ উভয়বিদ জ্ঞানলাভের উপায়ই হচ্ছে যথাক্রমে উচ্চমানের উস্তাদ ও ওলির সান্নিধ্য লাভ। আর বাস্তবে এ উভয়বিদ জ্ঞান ও সেসঙ্গে প্রয়োজনীয় আমল ও মুজাহাদা ছাড়া সত্যিকার অর্থে প্রভুর নৈকট্যশীল বান্দাহ হওয়া যায় না। এটাই আল্লাহ তা'আলার নিযাম। তিনি ওয়াসিলা ছাড়া খুব অল্পজনকেই নিজের আপনজন হিসেবে গ্রহণ করেছেন। সুতরাং মুর্শিদ-শাগরিদ সম্পর্ক হচ্ছে ইলমে তাসাওউফের মাধ্যমে নৈকট্যশীল বান্দায় রূপান্তর হওয়ার সৌভাগ্যলাভের পূর্বশর্ত। কারণ তাযকিয়ায়ে নফস [আত্মশুদ্ধি] যেহেতু ফরয হিসেবে সাব্যস্ত হয়েছে, তাই এটি অর্জনে পীরের সুহবত একান্ত জরুরি। মোটকথা তাফসির, ফিকাহ ও হাদিসের যেরূপ রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম পর্যন্ত ইসনাদ বিদ্যমান, ঠিক সেরূপ তাসাওউফের তথা মুর্শিদ-শাগরিদেরও একটি ইসনাদ আছে, যাকে বলা হয় 'তরিকতের সিলসিলা'। এ সিলসিলাও রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম পর্যন্ত পৌঁছুয়েছে। বাহিক্য ইলমের সনদ লাভের পর আধ্যাত্মিক ইলমেরও সদন অর্জন করা প্রয়োজন। উভয়টির সমন্বয় যার মধ্যে ঘটে তিনিই আল্লাহর সত্যিকার আ'রিফ হতে পারেন।

হযরত বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী রাহমাতুল্লাহি আলাইহি বাহ্যিক ইলমে দ্বীনের ওপর উচ্চতর শিক্ষা শেষে আধ্যাত্মিক খোরাক পেতে আকুল হয়ে ওঠলেন। বাগদাদে অবস্থানকালে আল্লাহ তা'আলা তাঁর এ আকাঙ্ক্ষা পূরণ করেছিলেন। তিনি জানতে পারলেন, বাগদাদ শহরে একাধিক শাইখুল মাশাইখ বাস করেন। এর মধ্যে হযরত

[৭১] ফাওয়াইদুল ফুয়াদ।

শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর সুনাম ও আধ্যাত্মিক উচ্চ মর্যাদা সবার মুখে মুখে প্রচারিত ছিলো। বাহাউদ্দিন রাহিমাহুল্লাহ তাঁর সঙ্গে সাক্ষাতের প্রচণ্ড এক টান অনুভব করেন হৃদয় মাঝে। তিনি হযরত শিহাবুদ্দিনের হাতে বাইআত গ্রহণ করতে খুব আগ্রশীল হয়ে ওঠলেন। সুতরাং কালবিলম্ব না করে চলে গেলেন হযরতের দরবারে।

মুর্শিদে বরহক্বের হাতে বাইআত গ্রহণ করে তরিকতের সবক নিতে থাকেন। মাত্র ১৭ দিন কঠোর রিয়াজত, মুজাহাদা, মুশাহাদ ও জিকির-আজকার শেষে হযরত শিহাবুদ্দিন রাহিমাহুল্লাহ তাঁকে ডেকে এনে বললেন, "হে বৎস! তুমি তরিকতের খিরক্বা লাভ করার যোগ্যতা অর্জন করেছো।" এতো অল্প সময়ের মধ্যে খিলাফত লাভ করায় খানক্বায় অবস্থানরত অন্যান্য মুরিদান বেশ হিংসাবোধ করলেন। এদের অনেকেই দীর্ঘদিন যাবৎ হযরতের সুহবতে ছিলেন- কিন্তু খলিফা হওয়ার যোগ্যতা লাভ করেন নি। ব্যাপারটি যখন হযরত শিহাবুদ্দিন সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর নজরে পড়ে তখন তিনি সবাইকে ডেকে এনে বললেন, "দেখো বাবারা! বাহাউদ্দিন হচ্ছেন শুকনো কাঠের মতো। ফলে এতে খুব সহজেই আগুন ধরে যায়। তোমরা সবাই এখনও ভেজা কাঠের মতো- তাই আগুন ধরতে অনেক সময় ব্যয় হচ্ছে।"

**খিলাফত লাভের পূর্বেকার স্বপ্ন**

হযরত বাহাউদ্দিন জাকারিয়া রাহিমাহুল্লাহ স্বীয় পীর শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর কাছ থেকে খিলাফত লাভের আগের রাত একটি অত্যাশ্চর্য স্বপ্ন দেখেন। তিনি দেখলেন, একটি বিরাট নূরোজ্জ্বল গৃহে অবস্থান করছেন। সেখানে একটি উঁচু স্থানে কুরসির উপর উপবিষ্ট আছেন রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম। পাশেই অত্যন্ত বিনয়ের সঙ্গে দাঁড়ানো ছিলেন তাঁর মুর্শিদ হযরত শিহাবুদ্দিন সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ। কক্ষের একপাশে একটি দড়ি টাঙ্গানো ছিলো। দড়িতে রাখা ছিলো কয়েকটি নূরোজ্জ্বল খিরক্বা। হযরত শিহাবুদ্দিন রাহিমাহুল্লাহ জাকারিয়া রাহিমাহুল্লাহকে ডেকে বললেন, 'কাছে এসো!' তিনি এগিয়ে গেলে হযরত তাঁর হাতে ধরে বললেন, 'তিনি হচ্ছেন রাহমাতুল্লিল আলামীন হযরত রাসূলে মকবুল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম।' নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম দড়িতে টাঙ্গানো একটি খিরক্বার দিকে ইশারা করে বললেন, "হে উমর! এটি জাকারিয়ার গয়ে পরিয়ে দাও!" সুতরাং শিহাবুদ্দিন রাহিমাহুল্লাহ ঐ খিরক্বাটি এনে জাকারিয়া রাহিমাহুল্লাহর গায়ে পরিয়ে দিলেন। তিনি এটা পরে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু

আলাইহি ওয়াসাল্লামের পবিত্র পাদ্বয় ছুঁয়ে চুমো খেলেন। হযরতের ঘুম ভেঙ্গে গেলো।

এ স্বপ্ন দেখার পরদিন ভোরে হযরত শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ হযরত জাকারিয়া রাহিমাহুল্লাহকে ডেকে নিলেন নিজের কক্ষে। তিনি যখন স্বীয় মুর্শিদের সামনে হাজির হলেন তখন লক্ষ্য করলেন, স্বপ্নে যে নূরোজ্জ্বল কক্ষ দেখেছিলেন এটিও অনুরূপ দেখাচ্ছিলো। শুধুমাত্র সেখানে ছিলেন না রাসূলে মকবুল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম। একটি দড়িতে কয়েকটি আলোকিত খিরক্বাও টাঙ্গানো ছিলো। হযরত উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ তাঁকে ডাক দিলেন কাছে যেতে। দড়ি থেকে একটি খিরক্বা তুলে নিয়ে তাঁকে পরিয়ে দিলেন। এ খিরক্বাটির প্রতিই ইঙ্গিত করেছিলেন রাহমাতুল্লিল আলামীন সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম। খিরক্বা পরানোর পর শায়খ শিহাবুদ্দিন রাহিমাহুল্লাহ বললেন: "এ খিরক্বাটির মালিক হচ্ছেন রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম। আমি তাঁর অনুমতিক্রমে তোমার গায়ে এটি পরিয়ে দিলাম। তুমি তো ইতোমধ্যে স্বপ্নযোগে ব্যাপারটি অবগত হয়েছো!"

**বাগদাগ থেকে মুলতানের দিকে যাত্রা**

হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহকে তাঁর পীর হযরত শিহাবুদ্দিন সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ একদিন কাছে ডেকে নিয়ে বললেন, "হে আমার পুত্র! তোমার মিশন নির্দিষ্ট হয়ে গেছে। হিন্দের মুলতানে যেয়ে তুমি এ তরিকানুযায়ী তাসাওউফের খিদমতে লেগে যাও।" মুর্শিদের নির্দেশ পেয়ে তিনি মুলতানের উদ্দেশ্যে বাগদাদ ত্যাগ করেন। তাঁর সফরসঙ্গী ছিলেন পীরভাই হযরত শায়খ জালালুদ্দিন তাবরিযী রাহমাতুল্লাহি আলাইহি। হযরত তাবরিযী রাহিমাহুল্লাহ ছিলেন শায়খ উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর আরেক বিখ্যাত খলিফা। তাঁকে দায়িত্ব দেওয়া হয়েছিলো ভারতের বাংলা প্রদেশে এসে সুহরাওয়ার্দি তরিকার বিকাশ ঘটানো।

উভয় শায়খ নিশাপুরে এসে যাত্রাবিরতি করেন। সে সময় নিশাপুরে বসবাস করতেন যুগের আরেক স্বনামধন্য শায়খ, 'মানতিকুৎ তায়ির' ও 'তাযকিরাতুল আউলিয়া' কিতাবদ্বয়ের লেখক হযরত ফরিদুদ্দিন আত্তার নিশাপুরী রাহিমাহুল্লাহ। শায়খ জালালুদ্দিন তাবরিযী রাহিমাহুল্লাহ সিদ্ধান্ত নিলেন বয়োবৃদ্ধ হযরত ফরিদুদ্দিন আত্তার রাহিমাহুল্লাহর সঙ্গে সাক্ষাৎ করবেন।

সাক্ষাৎ শেষে ফিরে আসলে হযরত বাহাউদ্দিন তাঁকে জিজ্ঞেস করলেন, "আপনার মতে বর্তমানে সর্বাধিক উচ্চ পর্যায়ের তরিকতের শায়খ কে?" তাবরিযী রাহিমাহুল্লাহ জবাবে বললেন, "আমার মতে নিঃসন্দেহে হযরত ফরিদুদ্দিন আত্তারই হচ্ছেন বর্তমানে সর্বোচ্চ পর্যায়ের দরবেশ।"

নিশাপুরে যাত্রবিরতির পর শায়খ বাহাউদ্দিন ও শায়খ জালালুদ্দিন রাহমাতুল্লাহি আলাইহিমা ভিন্ন পথে যারতার গন্তব্যস্থলের দিকে পুনরায় যাত্রা করেন।[৭২]

## মুলতানে প্রত্যাবর্তন

এক দীর্ঘ ও কষ্টকর ভ্রমণশেষে হযরত জাকারিয়া রাহিমাহুল্লাহ অবশেষে মুলতানে প্রত্যাবর্তন করেন। তখনকার যুগে পাঞ্জাব প্রদেশের রাজধানী মুলতান ছিলো একটি উন্নত শহর। এখানে বাস করতেন একাধিক মাশাইখে আজম। এছাড়া ভারবর্ষের প্রধান শিক্ষাকেন্দ্র হিসেবে মুলতানের সুনাম ছিলো সমগ্র মুসলিম বিশ্বে।

হযরত জাকারিয়া রাহিমাহুল্লাহর আগমন হেতু স্থানীয় কিছু উলামা-মাশাইখ ও উচ্চ পর্যায়ের আমির-উমারাগণ কিছুটা হিংসাবোধ করলেন। তাঁরা ভাবলেন, মুলতানে যতো পীর-মাশাইশ ও উলামায়ে কিরাম আছেন তা-ই যথেষ্ট। আরেকজন পীরের প্রয়োজন এখানে নেই। কিন্তু বিষয়টি সরাসরি হযরত জাকারিয়া রাহিমাহুল্লাহকে না বলে এক অভিনব পদ্ধতিতে তাঁকে অবগত করলেন।

তাঁরা এক কাপ ভর্তি দুধ হাদিয়া হিসেবে প্রেরণ করলেন হযরতের দরবারে। হযরত জাকারিয়া রাহিমাহুল্লাহ বিষয়টি আঁচ করে নিলেন। বুঝতে পারলেন, মুলতানের পীর-মাশাইখরা এটাই বুঝতে চাচ্ছেন যে, "এ শহরে যথেষ্ট দরবেশ-আউলিয়া আছেন। অতিরিক্ত আরেকজনের প্রয়োজন নেই।" তিনি একটি গোলাপ ফুল এনে পরিপূর্ণভাবে দুধে ভর্তি কাপের মাঝখানে রেখে দিলেন। ফলে ফুলটি দুধের ওপর ভাসতে লাগলো। এরপর এটি মাশাইখে আজমের নিকট ফেরৎ পাঠালেন।

---

[৭২] মাসালিকুস সালিকীন, খ.২, পৃ. ৫১২।

পীর-মাশাইখগণ কাপের মধ্যে ভাসমান গোলাপফুল দেখে অবাক হলেন। তাঁরা বুঝতে পারলেন, হযরত জাকারিয়া জবাবে এটাই বললেন, 'মুলতানে আরেকজন উচ্চ পর্যায়ের দরবেশের প্রয়োজন আছে!' তাঁরা হযরতের দূরদৃষ্টি, জ্ঞান ও বিচক্ষণতায় মুগ্ধ হলেন। সবাই এসে তাঁকে স্বাগত জানালেন। কিন্তু এরপরও কোনো কোনো মাশাইখ ও শাসকদের মধ্যে তাঁর প্রতি হিংসা-বিদ্বেষ রয়ে গেলো।

**কাজির সঙ্গে সংঘাত**

মুলতানে বসবাস শুরুর প্রাথমিক সময়ে হযরত জাকারিয়া রাহিমাহুল্লাহ মুলতানের কাজি কুতুবুদ্দিন কাশানীর মাদরাসা মসজিদে যেয়ে নামায আদায় করতেন। কাজী কাসানী ছিলেন ঘোর সুফি-বিরোধী। কোনো একদিন বাহাউদ্দিন রাহিমাহুল্লাহ জামাআতের সময় নামায থেকে সরে যেয়ে নিজেই নামায আদায় করেন। এ ব্যাপারে তাঁকে প্রশ্ন করা হলে জবাব দিলেন, "যদি কেউ কাশফের [নূরে বাতিন] মাধ্যমে বুঝতে সক্ষম হন যে, নামাযের মধ্যে ইমাম ভুল করেছেন, তাহলে তাকে আর ইমামের ইত্তিবা করতে নেই।" উল্লেখ্য এদিন ইমামতি করছিলেন কাজি কুতুবুদ্দিন কাশানী।

হযরত বাহাউদ্দিনের উক্ত মন্তব্যে কাজি সাহেব ভীষণভাবে অপমান বোধ করলেন। তিনি রাগের সুরে মন্তব্য করলেন, "কাশফের মাধ্যমে জানা কোনো বিষয়ই শরীয়তসম্মত নয়! এটা একটি মারাত্মক পাপ।" এরপর কাজি সাহেব বাহাউদ্দিন জাকারিয়া রাহিমাহুল্লাহকে তাঁর মাদরাসা মসজিদে আসতে নিষেধ করে দিলেন।

**মুলতানে দাওয়াতের প্রারম্ভকাল**

প্রাথমিক দিনগুলোতে তিনি নিরবে, মানুষের সংসর্গ থেকে দূরে থেকে কঠোর রিয়াজত-মুজাহাদা, জিকির-আজকার ও ইবাদত-বন্দেগির মধ্যে কালাতিপাত করতে থাকেন। তিনি যেনো ভবিষ্যতের মহান দায়িত্ব পালনের জন্য প্রস্তুতি নিচ্ছিলেন। দীর্ঘদিন পরে আস্তে আস্তে তাসাওউফের প্রচার-প্রসারে নিজেকে আত্মনিয়োগ করেন। শরীয়ত ও তাসাওউফের ওপর তাঁর মূল্যবান ওয়াজ শুনতে লোকজনের সমাগম বাড়তে শুরু হয়।

ধীরে ধীরে একজন বিশিষ্ট আলিম ও সুহরাওয়ার্দি তরিকার শায়খ হিসেবে হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহর সুনাম মুলতানের সর্বত্র ছড়িয়ে পড়ে। ইতোমধ্যে অবশ্যই

সমগ্র মুসলিম বিশ্বে বাগদাদে বসবাসরত শায়খ শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর জ্ঞান-প্রজ্ঞা এবং ওলায়েতের মাহাত্ম্যের কথা ছড়িয়ে পড়েছিলো। মানুষ যখন জানতে পারলো যে, হযরত সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর বিশিষ্ট একজন খলিফা হচ্ছেন হযরত বাহাউদ্দিন জাকারিয়া রাহিমাহুল্লাহ এবং তিনি তাদেরই শহর মুলতানে অবস্থান করছেন, তখন লোকজন দলে দলে এসে তাঁর সুহবাত লাভ করতে থাকেন। শুধু তাই নয়, মুলতানের বাইর থেকেও লোকজন আসতে শুরু করেন। ইরাক এবং খুরাশানের বণিকরা এসে তাঁর দরবারে হাজির হতে থাকেন। হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহ মেহমানদের সুবিধার্থে সরাইখানাসহ [রান্নাঘর] একটি বড়ো খানক্বাহ প্রতিষ্ঠা করেন। প্রাথমিকভাবে এই খানক্বায় শুধুমাত্র উচ্চ পদস্থ রাজ-কর্মচারী ও দূরদেশের মেহমাদের প্রবেশিধকার ছিলো। পরবর্তীতের এটি সবার জন্য উন্মুক্ত করা হয়।

## সিয়াসত

হযরতের জীবদ্দশায় দিল্লির মসনদে অধিষ্ঠিত ছিলেন সুলতান কুতুবুদ্দিন আইবাক [১১৫০-১২১০ ঈ.]। এদিকে শাহাবুদ্দিন মুহাম্মদ ঘুরী [১১৪৯-১২০৬ ঈ.] রাজা পৃত্তিরাজ চৌহানকে [১১৬৬-১১৯২ ঈ.] ১১৯২ ঈসায়ী সনের যুদ্ধে পরাজিত করেন। মুলতানে সুলতানের শাসক হিসেবে অধিষ্ঠিত ছিলেন নাসিরুদ্দিন ক্বাবাশা [মৃ. ১২২৮ ঈ.]। সুলতান শামসুদ্দিন ইলতুতমিশ [মৃ. ১২৩৬ ঈ.] যখন দিল্লির সুলতান হিসেবে কুতুবুদ্দিন আইবাকের স্থলাভিষিক্ত হন তখন ক্বাবাশা নিজেকে দিল্লির শাসন থেকে মুক্ত মুলতানের স্বাধীন সুলতান হিসেবে ঘোষণার ষড়যন্ত্র করেন। এ ষড়যন্ত্র কিন্তু তখনকার মুলতানের কাজি মাওলানা শরফুদ্দিন ইসফাহানী পছন্দ করলেন না। একইভাবে হযরত জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহও এটি পছন্দ করেন নি। উভয় ব্যক্তি ছিলেন সুলতান ইলতুতমিশের সমর্থক। এর মূল কারণ ছিলো, সুলতান ইলতুতমিশ একজন পরহেজগার ব্যক্তি ছিলেন। এছাড়া তিনি শায়খ কুতুবুদ্দিন বখতিয়ার কাকী রাহিমাহুল্লাহর মুরিদও ছিলেন। সুতরাং কাজি ও শায়খ বাহাউদ্দিন ক্বাবাশার ষড়যন্ত্রের কথা সুলতানকে অবগত করতে একখানা পত্র লেখেন। কিন্তু পত্রখানা শাসকের গোয়েন্দাদের হস্তগত হয়। সুলতানের নিকট পৌঁছুয় নি।

ক্বাবাশা যখন অবগত হলেন যে, তাঁর ষড়যন্ত্রের কথা হযরত বাহাউদ্দিন ও কাজি শামসুদ্দিন সুলতানকে অবগত করতে চিঠি দিয়েছেন তখন তিনি প্রথমে কাজিকে শূলে চড়িয়ে হত্যা করলেন। এরপর নিজের প্রাসাদে হযরত বাহাউদ্দিন

রাহিমাহুল্লাহকে ডেকে পাঠালেন। হযরত তাঁর সম্মুখে এসে হাজির হওয়ার পর ক্বাবাশা রাগান্বিত হয়ে ঐ পত্রখানা দেখিয়ে জিজ্ঞেস করলেন, "আপনিও কী এ পত্র সুলতানের নিকট পাঠিয়েছিলেন?" হযরত বিনা দ্বিধায় উত্তর দিলেন, "জী হ্যাঁ! আমি এই পত্র লিখেছি আল্লাহর পক্ষ থেকে নির্দেশ পেয়ে।" আধ্যাত্মিক প্রচণ্ড প্রভাবে প্রভাবান্বিত হযরতের কথাগুলো শ্রবণ করতেই শাসকের অন্তরে তোলপাড় শুরু হলো। তার সমগ্র দেহ কাঁপতে লাগলো। বললেন, "আপনি অনুগ্রহ করে এখান থেকে চলে যান!"[৭৩]

## সুলতান ইলতুতমিশের দরবারে

ঈসায়ী ১২২৮ খ্রিস্টাব্দে সুলতান ইলতুতমিশ মুলতান ও সিন্ধুকে সরাসরি দিল্লির সালতানাতের অধীনে নিয়ে আসেন। সুতরাং দিল্লির সুলতান ও শায়খ বাহাউদ্দিন মুলতানী রাহিমাহুল্লাহর মধ্যে সুসম্পর্ক আরো গভীর হয়। কিছুদিন পর সুলতান শামসুদ্দিন ইলতুতমিশ হযরতকে দিল্লিতে আসতে আমন্ত্রণ জানান। এসময় হযরত শায়খ জালালুদ্দিন তাবরিযী রাহিমাহুল্লাহর বিরুদ্ধে একটি অভিযোগ আনেন নাজমুদ্দিন সুগরা। সুফি-দরবেশ বিরোধী এ ব্যক্তি হযরত জালালুদ্দিন তাবরিযী রাহিমাহুল্লাহর প্রতি হিংসা পোষণ করতেন। দিল্লির মানুষ এবং বিশেষকরে সুলতান নিজেই হযরত জালালুদ্দিনের ভক্ত ছিলেন। সবাই তাঁকে শ্রদ্ধা করতেন। অবশেষে অন্তর্জ্বালা হেতু তিনি শায়খের বিরুদ্ধে এক মারাত্মক ষড়যন্ত্র করেন। এ ব্যাপারে একটি ফায়সালা চেয়েছিলেন সুলতান ইলতুতমিশ। তাই তিনি হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহকে দিল্লিতে আসতে আমন্ত্রণ জানান।

ঈসায়ী ১২২৮ সালে হযরত বাহাউদ্দিন জাকারিয়া যখন দিল্লির নিকটস্থ হন তখন সুলতান নিজেই তাঁকে শহরের বাইরে এসে স্বাগত জানান। নাজমুদ্দিন সুগরা ছিলেন সুফি-দরবেশ বিরোধী একজন দুষ্ট ব্যক্তি। তিনি যখন দেখলেন হযরত বাহাউদ্দিনকেও সুলতান খুব বেশি শ্রদ্ধা করছেন তখন তিনি ভীষণভাবে হিংসাতুর হয়ে ওঠেন।

দুষ্ট নাজমুদ্দিন সুগরা যে অভিযোগ হযরত জালালুদ্দিন তাবরিযী রাহিমাহুল্লাহর বিরুদ্ধে উত্তাপন করেছিলেন তার মূল হুতা তিনি নিজেই ছিলেন। তিনি এক সুন্দরী

---

[৭৩] মাসালিকুস সালিকীন, খ. ২, পৃ. ৫১৩।

ক্রীতদাসীকে অর্থের লোভ দেখিয়ে শায়খ তাবরিযীর বিরুদ্ধে শ্লীলতাহানির অভিযোগ করতে বললেন। প্রতিশ্রুতি দিলেন, বিনিময়ে তাকে অগ্রিম প্রদান করবেন ২৫০ স্বর্ণমূদ্রা ও পরে আরো সমপরিমাণ অর্থ দেওয়া হবে। দাসী টাকার লোভে সুলতানের নিকট হযরত জালালুদ্দিনের বিরুদ্ধে নালিশ করলো। সুলতান ব্যাপারটি বিশ্বাস করলেন না- কিন্তু সত্যমিথ্যা তো যাচাই করা দরকার।

সুলতান তাই সকল ধর্মগুরু ও মাশাইখে আজমকে একত্রিত করেন। বিচারক হিসেবে উপস্থিত ছিলেন হযরত কুতুবুদ্দিন বখতিয়ার কাকী, হযরত কাজি হামিদুদ্দিন নাগরী এবং বাহাউদ্দিন জাকারিয়া মুলতানীসহ আরো অনেক আলিম-উলামা। দাসীকে কাঠগড়ায় দাঁড় করে তার অভিযোগ সম্পর্কে প্রশ্ন শুরু হলে সে এক পর্যায়ে হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহ কর্তৃক জেরার সময় স্বীকার করে নিলো, বাস্তবে এ সবই একটি ষড়যন্ত্র। নাজমুদ্দিন সুগরাই এর মূল নায়ক। এ বিচারকার্যের ফলস্বরূপ নাজমুদ্দিনকে তার 'শাইখুল ইসলাম' পদ থেকে অপসারণ করা হয়। হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহকে এই পদে নিযুক্ত করেন সুলতান ইলতুতমিশ।[৭৪]

তাঁর পূর্বসুরী নাযমুদ্দিন সুগরার মতো হযরত জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহ সিয়াসতে তেমন আকৃষ্ট ছিলেন না। 'শাইখুল ইসলাম' এর পদটি মূলত ছিলো একটি সম্মানজনক পদবী মাত্র। শরয়ী কোনো ব্যাপারে সমস্যা, মতানৈক্য ইত্যাদি আত্মপ্রকাশ করলে অন্যান্য আলিম-উলামা ও মাশাইখে আজমের পরামর্শক্রমে তিনি এগুলোর সমাধান দিতেন। তবে এ পদবী তাঁর খানক্বার জন্য অর্থকড়ির প্রয়োজনীয়তা মেটাতে ও তাসাওউফচর্চায় বিশেষ সহায়ক হয়ে ওঠে। সিয়াসত বা রাজনৈতিক ব্যাপারে সুলতানকে তিনি সদোপদেশ দিতেন মাত্র।

হযরত জালালুদ্দিন তাবরিযী রাহিমাহুল্লাহর নিকট স্বয়ং সুলতানও বিশেষভাবে ক্ষমা প্রার্থনা করেন। এই অনাকাঙ্ক্ষিত ষড়যন্ত্রের জন্য সবাই তাঁর নিকট দুঃখপ্রকাশ করেন। এরপরও হযরত জালালুদ্দিন রাহিমাহুল্লাহ আর দিল্লিতে অবস্থান করতে চাইলেন না। স্বীয় পীর হাযরত শিহাবুদ্দিন সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর নির্দেশমতো বাংলার উদ্দেশ্যে যাত্রা করলেন। সুলতান ইলতুতমিশ হযরতের ভ্রমণ সংক্রান্ত

[৭৪] মাসালিকুস সালিকীন, খ. ২, পৃ. ৫১৫।

সবকিছুর আঞ্জাম দেন। হযরত জালালুদ্দিন রাহিমাহুল্লাহ দিল্লি ছেড়ে যাত্রাকালে বলেছিলেন:

"আমি যখন এই দিল্লি শহরে আসি, তখন ছিলাম খাঁটি সোনা। এখন আমি রূপায় পরিণত হয়েছি। এখানে থাকলে কী জানি পরবর্তীতে আমি কীসে পরিণত হবো?"

বাংলার উদ্দেশ্যে যাত্রকালে শামসুদ্দিন ইলতুতমিশ বিশেষ সম্মান প্রদর্শনার্থে একদল সৈন্য প্রেরণ করেন হযরত জালালুদ্দিন তাবরিযী রাহিমাহুল্লাহকে নিরাপদে গন্তব্যে পৌঁছুয়ে দিতে।[৭৫]

## বিবাহ ও সন্তানাদি

হযরত বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহ বিবাহবন্ধনে আবদ্ধ হন মুলতানেই। তিনি ৭ পুত্রসন্তানের পিতা ছিলেন। এরা হচ্ছেন: ১. শায়খ সদরুদ্দিন আ'রিফ, ২. শায়খ বুরহানুদ্দিন, ৩. শায়খ জিয়াউদ্দিন, ৪. শায়খ আলাউদ্দিন, ৫. শায়খ শাহাবুদ্দিন, ৬. শায়খ কুওয়াতুদ্দিন ও ৭. শায়খ শামসুদ্দিন রাহমাতুল্লাহি আলাইহিম।[৭৬]

তিনি একজন উত্তম পারিবারিক ব্যক্তি ছিলেন। স্বীয় সন্তানদের শিক্ষার জন্য অনেক অর্থকড়ি ব্যয় করেন। তাঁর জ্যেষ্ঠ নাতি হযরত রুকুনুদ্দিন আবুল ফাতাহ রাহিমাহুল্লাহর প্রতি হযরতের বেশ আকর্ষণ ও মুহাব্বাত ছিলো। রুকুনুদ্দিন ছিলেন শায়খ সদরুদ্দিন আ'রিফের পুত্র। রুকুনুদ্দিন রাহিমাহুল্লাহ পরবর্তীতে একজন সুহারাওয়ার্দি শায়খ হিসেবে প্রতিষ্ঠিত হন।

## খুলাফায়ে কিরাম

হযরত জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহর বেশ কয়েকজন খলিফা ছিলেন। এদের মধ্যে বিখ্যাত ক'জন হলেন: ১. হযরত শায়খ সদরুদ্দিন আ'রিফ, ২. হযরত শায়খ

[৭৫] শায়খ জালালুদ্দিন তাবরিযী রাহিমাহুল্লাহ প্রথমে শায়খ আবু সাঈয়্যিদ তাবরিযী রাহিমাহুল্লাহর মুরিদ হন। পরে তিনি শায়খ শিহাবুদ্দিন সুহরারাওয়র্দি রাহিমাহুল্লাহর সুহবতে যান এবং সুহরাওয়ার্দি তরিকায় খিলাফত লাভ করেন। দিল্লিতে অবস্থানকালে তিনি চিশতিয়া তরিকায়ও দীক্ষা গ্রহণ করেন। বাংলার তখনকার রাজধানী পাণ্ডুয়ায় এসে ইসলামপ্রচার করেন। তাঁর মৃত্যুসন সম্পর্কে দুটি মতামত পাওয়া যায়: ৬২৩ হি. / ১২২৬ ঈ. এবং ৬৪২ হি. / ১২৪৪ ঈ.। তাঁর সমাধি পণ্ডুয়ায় অবস্থিত। - বাংলাপিডিয়া।

[৭৬] মাসালিকুস সালিকীন, খ. ২, পৃ. ৫২৩-৫২৪।

সাইয়্যিদ জালালুদ্দিন সুরখ-পশ বুখারী, ৩. হযরত শায়খ হাসান আফগানী, ৪. হযরত শায়খ সাইয়্যিদ উসমান মারওয়ান্দী উরফে লাল শাহবাজ ক্বলন্দর সিন্ধী, ৫. হযরত শায়খ ফখরুদ্দিন ইব্রাহিম ইরাকী, ৬. হযরত শায়খ সাইয়্যিদ সদরুদ্দিন আহমদ উরফে সাইয়্যিদ হাসান রাহমাতুল্লাহি আলাইহিম।

হযরত শায়খ হাসান আফগানী নিরক্ষর ছিলেন। কিন্তু মুর্শিদে বরহক্বের ওয়াসিলায় তাঁকে আল্লাহ তা'আলা এমন শক্তিশালী আভ্যন্তরীণ দূরদৃষ্টি [বাসিরাহ] দান করেছিলেন যে, কুরআনে পাকের আয়াতমালা থেকে নির্গত নূর তিনি অবলোকন করতে পারতেন। হযরত বাহাউদ্দিন জাকারিয়া রাহিমাহুল্লাহ নিজিই তাঁর এ খলিফা সম্পর্কে মন্তব্য করেন:

> "যদি কেউ আগামীকাল আমাকে আবদার জানায় নিজের দরগাহ [বাড়ি] থেকে এক ব্যক্তিকে বের করে নিয়ে আনতে, যে সবার পক্ষে বিচারের সম্মুখীন হবে, তাহলে আমি অবশ্যই হাসান আফগানীকে পছন্দ করতাম।"

তবে হযরত জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহর সর্বাধিক বিখ্যাত খলিফা ছিলেন হযরত জালালুদ্দিন সুরখ-পশ বুখারী রাহিমাহুল্লাহ। কথিত আছে এই মহাত্মন শায়খের ওয়াসিলায় মোঙ্গল যোদ্ধা জেঙ্গিশ খান ইসলামে দীক্ষিত হয়েছিলেন। কীভাবে তা সম্ভব হয়েছিলো আমরা পরবর্তীতে ইনশাআল্লাহ বর্ণনা করবো।

### উত্তম চরিত্র মাধুর্য

হযরত বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহ শুধুমাত্র উচ্চ পর্যায়ের সুফি-শায়খ ছিলেন না- একই সময় তিনি ধর্মসংস্কারক, সামাজিক ও অর্থনীতিক সংস্কারক হিসেবেও গুরুত্বপূর্ণ ভূমিকা রাখেন। সিন্ধু ও মুলতানের মানুষের আর্থসামাজিক উন্নয়নের লক্ষ্যে তিনি অনেক সংস্কার কাজে হাত দেন। অনেক মরু অঞ্চল ও জঙ্গল তাঁর নেতৃত্বে অনুর্বর থেকে উর্বর চাষাবাদের জমিতে রূপান্তর হয়। এ কাজে প্রয়োজন হয় পানি প্রাপ্তির জন্য ছোট বড় খাল খনন ও কূপের। এসব কাজকর্মে বেশ সময় ও শক্তিমত্তার প্রয়োজন পড়ে। এরপও তিনি এগুলো আঞ্জাম দেন এবং একই সময় একজন সুফি শায়খ হিসেবে তাঁর দায়িত্ব পালন করেন যথাযথভাবে।

## নিজের সম্পদ ব্যবহারে উদারতা

হযরত বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী ধনবান ব্যক্তি ছিলেন। তার ব্যবসা-বাণিজ্য বিস্তৃত ছিলো দেশ-বিদেশে। কিন্তু এ উচ্চমাত্রার সম্পদ তিনি ব্যবহার করতেন খুব উদারভাবে। এর প্রমাণ হিসেবে একটি ঘটনার বর্ণনা এখানে তুলে ধরছি।

মুলতানের শাসক একদা হযরতের দরবারে হাজির হয়ে বললেন, “শায়খ! মুলতানের সর্বত্র খাদ্যাভাব দেখা দিয়েছে। শহরের গোদামে সংরক্ষিত সব গম শেষ হয়ে গেছে। কী করবো? উপদেশ দিন।”

হযরত বললেন, “আমার গোদামঘর থেকে প্রয়োজনীয় গম নিয়ে যান।” শাসক গম নিয়ে গেলেন। সরকারী গোদামে এই গম রাখার সময় একটি বড়ো কলস বেরিয়ে আসলো গমের ভেতর থেকে। কলসটি রৌপ্যমুদ্রায় পরিপূর্ণ ছিলেন। শাসক ছুটে গেলেন হযরত বাহাউদ্দিন জাকারিয়া রাহিমাহুল্লাহর নিকট। ভাবলেন, কলসটি নিশ্চয় ভুলবশত এসে গেছে। তাই ফেরৎ দেওয়া জরুরী। রৌপ্যমুদ্রা ভর্তি কলসটির কথা হযরতকে অবগত করলেন শাসক। হযরত বললেন, “লোকদেরে বলবেন, জাকারিয়া এ সম্পর্কে আগে থেকেই অবগত ছিলো। আমি ইচ্ছে করেই গমের সঙ্গে রৌপ্যমুদ্রাগুলো দিয়েছি।”[৭৭]

হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহর খানক্বায় একটি রান্নাঘর (লঙ্গরখানা] ছিলো। তিনি প্রতিনিয়ত রান্না করে অসংখ্য সাধারণ মানুষ, বণিক-ব্যবসায়ী, দরবেশ ও দূরের মেহমানদেরকে আপ্যায়ন করাতেন।

## একটি ঘটনা

একদিন তিনি তার খাদিমকে ডেকে বললেন, গরীবদের মধ্যে ৫,০০০ দিনার বণ্ঠন করে দাও। খাদিম অনেক অনুসন্ধান করেও অর্থের বাক্সটি পেলেন না। তিনি হযরতকে বিষয়টি অবগত করলেন। মহাত্মন ওলিআল্লাহ হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহ বললেন, “আলহামদুলিল্লাহ!” বেশ কিছুক্ষণ পর খাদিম আনন্দচিত্তে ছুটে আসলেন হযরতের নিকট। বললেন, “হুজুর! অর্থের বাক্সটি পেয়েছি।” এবারও

[৭৭] ফাওয়াইদুল ফুয়াদ।

হযরত বললেন, “আলহামদুলিল্লাহ!” উপস্থিত ব্যক্তিদের মধ্যে একজন প্রশ্ন করলেন, “ইয়া শাইখী! আপনি কেনো উভয় সংবাদেই ‘আলহামদুলিল্লাহ!’ বললেন? প্রথমে তো জানতে পারলেন বাক্সটি হারিয়ে গেছে!” হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহ জবাব দিলেন:

> “দরবেশদের জন্য দুনিয়াবী বস্তু থাকা ও না থাকা কিংবা ধন-সম্পদ থাকা ও না থাকা সমান। দরবেশরা নিজেদের বস্তু-সম্পদকে ভালোবাসেন না। না তারা অখুশি হন অভাব অনটনে। তাদের জন্য উভয় অবস্থাই একই জিনিস।”

সমসাময়িক অন্যান্য উচ্চ পর্যায়ের সুফি-দরবেশগণ কিন্তু ভিন্নমত পোষণ করতেন। একদিন গরীবে নেওয়াজ খাজা মুঈনুদ্দিন চিশতী রাহমাতুল্লাহি আলাইহির খলিফা হযরত শায়খ হামিদুদ্দিন নাগরী রাহিমাহুল্লাহ হযরত বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহর উক্ত উক্তির ওপর মতানৈক্য করে বললেন:

> “যেহেতু সম্পদ ও সর্প অবয়বের মধ্যে সম্পর্কিত, তাই এদের মধ্যে সম্পৃক্ততাও বাস্তব। সুতরাং সম্পদ হচ্ছে একটি সর্প এবং যে সম্পদ জমা করে সে বাস্তবে সর্পকে আশ্রয় দেয়।”
>
> এর জবাবে হযরত বাহাউদ্দিন বললেন: “যদিও সম্পদ একটি সর্প, যে কেউ এর বিষক্রিয়াকে নিয়ন্ত্রণের মন্ত্র শিখে নিয়েছে, তার জন্য এ সর্প কোনো ভয়ের কারণ নেই।”

অতএব, হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহর উক্ত মন্তব্য দ্বারা এটাই পরিষ্কার হলো যে, আধ্যাত্মিক ও নৈতিক উৎকর্ষসাধনই হচ্ছে মৌলিক বিষয়। সম্পদ থাকা না থাকার সঙ্গে এর কেনো সম্পৃক্ততা নেই।

### বিরাট ধৈর্যক্ষমতা

কোনো একদিন একদল ‘কলন্দরী’ হযরত বাহাউদ্দিন জাকারিয়া রাহিমাহুল্লাহর খানক্বার সামনে এসে জড়োত হলো। তিনি খানক্বার দরোজা বন্ধ করলেন। তারা চাঁদার জন্য জোর দাবী জানালো। এমনকি এক পর্যায়ে ইট-পাটকেল ছুঁড়তে লাগলো খানক্বার দিকে। অবস্থা এমন হলো যে, মনে হচ্ছিালো বিরাট হাঙ্গামা শুরু হয়েছে। বেশ কিছুক্ষণ পরে শায়খ বাহাউদ্দিন রাহিমাহুল্লাহ বের হয়ে আসলেন। বললেন, তোমারা খিয়াল করে শুনো। আমি এখানে কোনো ধরনের মুনাফা অর্জনের লক্ষ্যে

এটি প্রতিষ্ঠা করি নি। আমার পীর হযরত শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ আমাকে নির্দেশ দিয়েছেন, তাই আমি মুলতানে এসেছি।

যে মুহূর্তে কলন্দরীরা সুহরাওয়ার্দি তরিকার প্রতিষ্ঠাতার নাম শুনলো, তারা সবাই মাথা নতো করে হযরত জাকারিয়া রাহিমাহুল্লাহর নিকট ক্ষমা প্রার্থনা করে চলে গেলো।

## ইবাদত

হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহ আল্লাহর প্রতি একান্ত অনুরক্ত ও ইবাদতগুজার ছিলেন। তিনি প্রায়ই মাত্র এক রাকাআত নামাযের মধ্যে সম্পূর্ণ কুরআন শরীফ তিলাওয়াত করে নিতেন। ফাওয়াইদুল ফুয়াদ কিতাবে বর্ণিত আছে:

> "শায়খ বাহাউদ্দিন জাকারিয়া রাহিমাহুল্লাহ এগিয়ে আসলেন। প্রথম রাকাআত নামায আদায়কালে তিনি সম্পূর্ণ কুরআন শরীফ তিলাওয়াত করলেন। এরপর আরো তিন পারা পাঠ করেন। দ্বিতীয় রাকাআতে শুধুমাত্র সূরা ইখলাস একবার পাঠ করে নামায শেষ করলেন।"

সকল সূফি-দরবেশের মতো হযরত বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহ বলতেন, রিয়াজত ও মুজাহাদা হচ্ছে সর্বাধিক গুরুত্বপূর্ণ জিনিস। হৃদয়কে আল্লাহর সঙ্গে সম্পৃক্ত করতে এর বিকল্প নেই। বিনা কারণে মানুষের সংসর্গের পরিবর্তে একাকী জিকির করা উচিৎ। সুফিকে সতর্কতাসহ তাঁর নফসে আম্মারাকে নিয়ন্ত্রণে রাখতে হবে সর্বদা। তার জন্য অনর্থক কথা বলা ও কোনো কিছু করা নিষিদ্ধ।

## মূল্যবান বাণী

১. যদি কোনো হৃদয়ে আল্লাহপ্রেমের অগ্নি জ্বলে ওঠে না- তাহলে এটি কিছু নয় শুধুমাত্র মৃত মাংসপিণ্ড ছাড়া। যদি এতে জ্বলন্ত থাকে ইশকে ইলাহীর অগ্নি, তাহলে তা হয়ে ওঠে প্রভুর জ্যোতি প্রতিবিম্ব হওয়ার আয়না।

২. সত্যিকার আল্লাহপ্রাপ্তির আকাঙ্ক্ষীকে আভ্যন্তরীণভাবে আল্লাহ ছাড়া সবকিছু [গাইরুল্লাহ] থেকে গাফিল থাকতে হবে।

৩. তরকে দুনিয়ার আসল অর্থ হচ্ছে দুনিয়ার কোনো সম্পদ থাকাসত্ত্বেও এ থেকে হৃদয়কে মুক্ত রাখা।

৪. তোমাদের কেউই সত্যিকার সালিক হতে পারবে না যতক্ষণ না তিনটি গুণাবলীর অধিকারী হবে:

১. আল্লাহর উপর গভীর বিশ্বাস ও ভরসা করা ও দুনিয়ার অসংখ্য বিলাস-সামগ্রীকে প্রত্যাখ্যান করা।

২. সৃষ্টিকর্তার নাম 'আল্লাহ' [ইসমে জাত] সবসময় মুখে ও অন্তরে জপ করা।

৩. সর্বদা বিচারদিবসের কথা স্মরণ করে বার বার আল্লাহর দরবারে গুনাহ মাফির জন্য তাওবাহ করা।

৫. একজন মানুষকে তার সৃষ্টিকর্তার উপাসনা হৃদয়ের অন্তঃস্থল থেকে করতে হবে।

৬. মানুষকে এটা জরুরি মনে করতে হবে যে, তাঁর নৈকট্য লাভের একমাত্র উপায় হচ্ছে অনবরত 'আল্লাহ! আল্লাহ!' বলে জিকির করা। এরই মাধ্যমে আল্লাহর সঙ্গে বন্ধুত্ব গড়ে ওঠতে পারে। যেমন আল্লাহ তা'আলা ইরশাদ করেন:

فَإِذَا قُضِيَتِ الصَّلَاةُ فَانْتَشِرُوا فِي الْأَرْضِ وَابْتَغُوا مِنْ فَضْلِ اللّٰهِ وَاذْكُرُوا اللّٰهَ كَثِيرًا لَعَلَّكُمْ تُفْلِحُونَ

-"অতঃপর নামায সমাপ্ত হলে তোমরা পৃথিবীতে ছড়িয়ে পড় এবং আল্লাহর অনুগ্রহ তালাশ কর ও আল্লাহকে অধিক স্মরণ কর, যাতে তোমরা সফলকাম হও।" [সূরা জুমু'আ : ১০]

৭. শারীরিক ও মানসিক সুস্বাস্থ্যের জন্য অল্প খাবার খাওয়া জরুরি।

৮. আত্মার পরিশুদ্ধির লক্ষ্যে সব ধরনের গুনাহ থেকে বেঁচে থাকা চাই।

৯. ঈমানকে মজবুদ করার উপায় হচ্ছে রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের প্রতি বেশি বেশি দরূদ শরীফ পাঠ করে প্রেরণ করা।

১০. দরবেশদের ক্ষেত্রে দুনিয়াবী লাভ ও ক্ষতি কোনো পার্থক্য সৃষ্টি করে না। ধন-সম্পদের মালিক হলে যেমন খুশি হন না, ঠিক তেমনি গরীব হয়ে গেলেও তারা দুঃখিত হন না।

১১. প্রেমিক ঐ ব্যক্তি যিনি আল্লাহ ছাড়া আর কিছুই দেখেন না। এরূপ ব্যক্তির ক্ষেত্রে দৃষ্টির আড়ালে চলে যায় বেহেশত, দোযখ, সম্পর্ক ও ভরসা ইত্যাদি সবকিছু।

১২. ধর্মানুরাগে আছে তিনটি জিনিস: ১. দুনিয়ার চাকচিক্যকে প্রত্যাখ্যান করা। ২. আল্লাহর প্রতি আনুগত্যশীল হওয়া। ৩. শুধুমাত্র আখিরাতের প্রাপ্তি-অপ্রাপ্তির চিন্তায় নিমগ্ন থাকা। এসব গুণাবলী যার মধ্যে নেই সে পরহেজগার নয়।

১৩. মুরিদের জন্য ওয়াজিব হলো জিকির-মুরাকাবা করা, হৃদয়ে আল্লাহ ছাড়া যাকিছু তা পরিত্যাগ করা, মানুষের সঙ্গে প্রয়োজনাতিরিক্ত মেলামেশা না করা এবং আল্লাহর নৈকট্য লাভের চেষ্টায় সর্বদা নিয়োজিত থাকা।

১৪. আল্লাহর জিকির যদি কারোর মধ্যে স্থায়ী না হয়, তাহলে প্রভুপ্রেমের ঘ্রাণও সে পাবে না।

১৫. দেহের নিরাপত্তা অল্প খাবারে নিহীত, আত্মার নিরাপত্তা অল্প ঘুমের মধ্যে নিহীত এবং ধর্মানুরাগের নিরাপত্ত নামাযের মধ্যে নিহীত।

## ইন্তিকাল

হযরত বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহ মৃত্যুর পূর্বে দীর্ঘদিন অসুস্থ ছিলেন। তবে তাঁর মৃত্যু হয়েছিলো রহস্যজনকভাবে। বিভিন্ন কিতাবে বর্ণিত আছে, একদিন তাঁর এক শাগরিদ একখানা পত্র নিয়ে আসলেন। পত্রটি হযরতের পুত্র শায়খ সদরুদ্দিন রাহিমাহুল্লাহর নিকট হস্তান্তর করে বললেন, "একজন অপরিচিত ব্যক্তি আমার নিকট এ পত্রটি দিয়ে বলেছেন, এটি হযরত বাহাউদ্দিনের নিকট নিয়ে যাও।" পত্রের মধ্যে প্রেরকের ঠিকানা পাঠ করে শায়খ সদরুদ্দিনের মুখখানা মলিন হয়ে গেলো। তিনি এটি নিয়ে গেলেন হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহর নিকট। তিনি এটি পাঠ করে সজোরে কাঁদতে লাগলেন।[৭৮] এদিন রাতেই এ মায়াবী ধরার কোল থেকে যুগের এই শ্রেষ্ঠ ওলিআল্লাহ ও শায়খুল মাশাইখ হযরত বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী সুহরাওয়ার্দি রাহমাতুল্লাহি আলাইহি বিদায় হয়ে গেলেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তাঁর মৃত্যু সন ছিলো ৬৬৫ হি. / ১২৬৭ ঈ.। তিনি মুলতানেই সমাহিত আছেন। হে আল্লাহ! আপনার এই ওলির দারাজাতকে আরো উন্নত করুন। তাঁর নেক আমলের ওয়াসিলায় আমাদেরকে ক্ষমা করে দিন ও আপনার নৈকট্যশীল বান্দায় পরিণত করুন।

আমরা ইতোমধ্যে উল্লেখ করেছি, হযরত বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহর বিশিষ্ট খলিফা ছিলেন হযরত শায়খ সাইয়্যিদ জালালুদ্দিন সুরখ-পশ বুখারী রাহমাতুল্লাহি আলাইহি। আমরা তাই পরবর্তীতে এই মহাত্মন সুহরাওয়ার্দি শায়খের জীবন ও কর্মের ওপর আলোচনা করার প্রয়াস পাচ্ছি। হে প্রভু! আপনি আমাদেরকে তাওফিক দিন। আপনার ইচ্ছে ও সাহায্য ছাড়া একটি অক্ষরও লিখার শক্তি আমাদের নেই।

[৭৮] অনেকের মতে সম্ভবত এই চিঠিতে হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহর মৃত্যুসংবাদ ছিলো।

# হযরত শায়খ সাইয়্যিদ জালালুদ্দিন সুরখ-পশ বুখারী রাহমাতুল্লাহি আলাইহি

## (মৃত্যু- ৬৯০ হিজরি, সমাধি- উচ্ পাকিস্তন।)

হযরত শায়খ জালালুদ্দিন সুরখ-পশ বুখারী রাহমাতুল্লাহি একজন বিখ্যাত সুহরাওয়ার্দি শাইখুল-মাশাইখ ছিলেন। তাঁর মুর্শিদ হচ্ছেন ইমামে তরিকত হযরত শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর প্রধান খলিফা হযরত বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী রাহমাতুল্লাহি আলাইহি।

**পারিবারিক ঐতিহ্য, জন্ম ও শিক্ষা**

হযরত জালালুদ্দিন রাহিমাহুল্লাহ সাইয়্যিদ বংশে জন্মগ্রহণ করেন। তাঁর নামের সঙ্গে বুখারী শব্দ যুক্ত হয়েছে জন্মস্থান উজবেকিস্তানের বুখারা শহরে হওয়ায়। তাঁর পূর্বপুরুষ হচ্ছেন রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের প্রিয় নাতি হযরত হাসান রাদ্বিআল্লাহ আনহু।

হিজরি ৫৯৫ সনে হযরত জালালুদ্দিন রাহিমাহুল্লাহ জন্মগ্রহণ করেন। জন্মের পরই তাঁর নাম রাখা হয় জালালুদ্দিন হায়দার। তবে পরবর্তীতে তিনি একাধিক উপাধিতে ভূষিত হন। যেমন, জালাল গঞ্জ, মীর সুরখ (লাল নেতা), শরীফুল্লাহ (আল্লাহর উদারমতি), মীর বুজুর্গ (বড়ো নেতা), মাখদুমুল আজম, জালাল আকবর, আজিমুল্লাহ, শের শাহ (সিংহ বাদশাহ), জালাল আজম ও সুরখ-পশ ইত্যাদি।[৭৯]

তাঁর নামের সঙ্গে 'সুরখ-পশ' [লাল বস্ত্র] থাকার কারণ হলো, তিনি প্রায়ই লালচে রংয়ের একটি সদরিয়া গায়ে পরতেন। হযরতের পিতার নাম ছিলো সাইয়্যিদ আলী মুঈদ। তাঁর দাদার নাম ছিলো সাইয়্যিদ জাফর মুহাম্মদ হুসাইন।

---

[৭৯] 'মারাট-ই-জালালী, এস. কে. এ. বি. হাসানী, ১৯১৮ সং, ইলাহাবাদ।

হযরত বুখারী রাহিমাহুল্লাহর প্রাথমিক শিক্ষার উস্তাদ ছিলেন স্বীয় পিতা আলী মুঈদ। এরপর সাইয়্যিদ শাহ জামাল মুজাররদ কুলাপুরী [আধুনিক ভারতের কুলাপুর মারাঠা রাজ্য] তাঁর শিক্ষা-দীক্ষার দায়িত্ব নেন। সাত বছর লেখাপড়া করেই তিনি উচ্চতর দ্বীনি ইলম অর্জন করতে সক্ষম হন।

## ভ্রমণ

হযরত সুরখ-পশ বুখারী রাহিমাহুল্লাহর জীবন কেটেছে ভ্রমণ করে। তিনি দ্বীনের দাওয়াত ও তাবলীগের উদ্দেশ্যে ভ্রমণ করতেন। তিনি সিন্ধু প্রদেশের বিভিন্ন গোত্রে যেয়ে ইসলাম প্রচার করেছেন, যেমন: সুমরো, সাম্মা, চাদার, সিয়াল, দাহির ও ওয়ারেন ইত্যাদি গোত্র তাঁরই দাওয়াতে ইসলামে দীক্ষিত হয়েছে।

## বিবাহ ও সন্তানাদি

হযরত বুখারী রাহিমাহুল্লাহর তিনজন স্ত্রী ছিলেন। প্রথমা স্ত্রীর নাম সাইয়্যিদা ফাতিমা। তিনি ছিলেন বুখারার সাইয়্যিদ ক্বাসিমের কন্যাসন্তান। আলী ও জাফর নামক দুজন পুত্রসন্তান জন্ম নেন বিবি ফাতিমার গর্ভে। বিবি ফাতিমার মৃত্যু হয় ৬৩৫ হিজরি সনে। হযরত বুখারী তাঁর দুজন সন্তানকে নিয়ে পাঞ্জাবের কাখখার নামক স্থানে এসে বসবাস শুরু করেন।

জালালুদ্দিন বুখারী রাহিমাহুল্লাহ দ্বিতীয়বার বাখরারা নামক স্থানে বিবাহ করেন। দ্বিতীয়া এ স্ত্রীর নাম ছিলো বিবি তাহিরা জোহরা, তিনি ছিলেন সাইয়্যিদ বদরুদ্দিন বাখখারীর কন্যাসন্তান। সাইয়্যিদ বদরুদ্দিনের পিতা ছিলেন সাইয়্যিদ মুহাম্মদ মক্কী রাহিমাহুল্লাহ।[৮০] দ্বিতীয় এ বিবাহ থেকে হযরত বুখারী রাহিমাহুল্লাহ আরো দুজন পুত্র সন্তানের পিতা হন। এরা হচ্ছেন সদরুদ্দিন মুহাম্মদ গাউস ও বাহাউদ্দিন মুহাম্মদ

[৮০] তিনি 'শের সাওয়ার' [সিংহের আরোহী] নামে খ্যাত ছিলেন। তাঁর জন্ম হয় ঈসায়ী ৫৪০ হিজরি সনে মক্কা মুকাররমায়। তাঁর মাতা ছিলেন হযরত শিহাবুদ্দিন সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর কন্যাসন্তান। পরিণত বয়সে সাইয়্যিদ মুহাম্মদ মক্কী রাহিমাহুল্লাহ ইয়ামনে বসবাস করেন। পরে রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম তাঁকে স্বপ্নের মাধ্যমে সিন্ধুতে হিজরত করতে নির্দেশ দেন। কথিত আছে ৩০ হাজার মুজাহিদ বাহিনী নিয়ে তিনি সিন্ধুর বুখখার দখল করেন। এক দীর্ঘ সফল জীবন শেষে ১০৩ বছর বয়সে সাইয়্যিদ মুহাম্মদ মক্কী রাহিমাহুল্লাহ ৬৪৪ হিজরি সনে বুখখারে ইন্তিকাল করেন। তিনি বুখখার ও সুকখারের মধ্যবর্তী আরাক কেল্লায় সমাহিত আছেন। সূত্র: wikipedia.org

মা'সুম রাহমাতুল্লাহি আলাইহিমা। মুহাম্মদ গাউসের এক কন্যাসন্তান বিবাহ করেন হযরত জাহানিয়ান জাহানগাশত রাহমাতুল্লাহি আলাইহি[৮১]।

বিবি জুহরার মৃত্যুর পর হযরত জালালুদ্দিন রাহিমাহুল্লাহ তৃতীয়বারের মতো বিবাহ করেন বিবি ফাতিমা হাবিবা সাইয়্যিদা নাম্নী এক মহিলাকে। তিনি ছিলেন বদরুদ্দিন বুখারীর দ্বিতীয় কন্যাসন্তান। এ বিবাহ থেকে একজন পুত্রসন্তান লাভ করেন হযরত জালালুদ্দিন রাহিমাহুল্লাহ। এ সন্তানের নাম ছিলো আহমদ কবির রাহিমাহুল্লাহ। তিনিই ছিলেন হযরত জাহানিয়ান জাহানগাশত ও মাখদুম সদরউদ্দিন রাহমাতুল্লাহি আলাইহিমার পিতা। বিখ্যাত মঙ্গল যোদ্ধা চেঙ্গিশ খানের এক কন্যাসন্তানকেও তিনি বিবাহ করেছিলেন। নিচে এ ব্যাপারে বর্ণনা তুলে ধরছি।

**হযরত জালালুদ্দিন রাহিমাহুল্লাহ ও চেঙ্গিশ খান**[৮২]

হযরত জালালুদ্দিন বুখারী রাহিমাহুল্লাহর ওয়াসিলায় মঙ্গল যোদ্ধা চেঙ্গিশ খান ইসলামে দিক্ষীত হয়েছিলেন বলে বিভিন্ন বর্ণনায় লিপিবদ্ধ আছে। নিচে একটি বর্ণনা তুলে ধরছি।

চেঙ্গিশ খানের সঙ্গে যখন হযরতের সক্ষাত ঘটলো, তিনি তাকে ইসলামের দাওয়াত দিলেন। কিন্তু যোদ্ধা চেঙ্গিশ রাগে জ্বলে ওঠলেন। নির্দেশ দিলেন 'এই মুসলিমকে জ্বলন্ত অগ্নিতে ফেলে দাও!' সুতরাং তার সহযোদ্ধারা হযরত জালালুদ্দিন রাহিমাহুল্লাহকে ধরে জ্বলন্ত অগ্নিকুণ্ডে ফেলে দিলো। কিন্তু আল্লাহর কী মহিমা! হযরতের একটি লোমও জ্বললো না- বরং অগ্নিকুণ্ড পরিণত হলো গোলাপ বাগানে। এ কারামত প্রকাশ হওয়ার পর জেঙ্গিশ খান ইসলামের প্রতি আকর্ষিত হলেন। হযরতের হাতে ইসলাম গ্রহণ করে নিজের এক কন্যাসন্তানকে তাঁর সঙ্গে বিবাহবন্ধনে আবদ্ধ হতে অনুরোধ জানালেন। প্রথমে শায়খ জালালুদ্দিন রাহিমাহুল্লাহ এ বিবাহে নারাজ ছিলেন। কিন্তু একটু পরই তিনি এক গায়েবি আওয়াজ শুনলেন, "তোমার বংশধরগণ পৃথিবীর বিস্তীর্ণ অঞ্চলে ছড়িয়ে পড়বে। এরা সবাই হবে

---

[৮১] হযরত জালালুদ্দিন রাহিমাহুল্লাহর নাতি হযরত মাখদুম জাহানিয়ান জাহানগাশত রাহিমাহুল্লাহ [১৩০৮-১৩৮৪ ঈ.) একজন সুফি-দরবেশ ছিলেন। তিনি সুহরাওয়ার্দিয়া তরিকার শায়খ ছিলেন। ইনশাআল্লাহ! আমরা আশাকরছি তাঁর জীবন ও কর্মের ওপর পরবর্তীতে আলোচনা করবো।

[৮২] হযরত জালালুদ্দিন সুরখ-পশ বুখারী রাহিমাহুল্লাহর জীবন ও কর্মের ওপর অতীতে অনেক লেখালেখি হয়েছে। যেমন: মাজহারই জালালী, আখবারুল আখইয়ার, রওজাতুল আহবাব, মারাইজুল ওয়ালায়াত, মানাক্বিবি কুতবি, সিয়ারুল আক্বতার, সিয়ারুল আরিফীন, মানাক্বিবুল আসফিয়া ইত্যাদি গ্রন্থমালা।

কুতুব।” তিনি বিবাহে রাজী হয়ে গেলেন। সত্যিই তাঁর বংশধরদের মধ্যে অনেক উচ্চ পর্যায়ের ওলির জন্ম হয়েছিল। এরা পাঞ্জাব, সিন্ধু, উত্তর প্রদেশ, কাচ্, হায়দরাবাদ, গুজরাটসহ সমগ্র ভারতব্যাপী দ্বীনের দাওয়াত ও তাবলীগে জড়িত ছিলেন। তাঁদের ওয়াসিলায় লক্ষ লক্ষ মানুষ মুসলমান হয়েছিলেন। তিন-চারটে বিবাহ থেকে হযরত জালালুদ্দিন রাহিমাহুল্লাহ ২২ জন পুত্রসন্তানের পিতা হয়েছিলেন। এদের অনেকেই ওলিআল্লাহ ছিলেন।

### উচ্ অঞ্চলে আগমন

তখন দিল্লির সিংহাসনে অধিষ্ঠিত ছিলেন সুলতান ইলতুতমিশের পুত্র সুলতান নাসিরুদ্দিন মাহমুদ [১২৪৬-১২৬৬ ঈ.]। এ সময় ৬৪২ হিজরি সনে শায়খ জালালুদ্দিন সুরখ-পশ বুখারী রাহিমাহুল্লাহ তখনকার দেওগড় [উচ্] এলাকায় ভ্রমণে আসেন। মানুষ তাঁর দরবারে এসে দলে দলে ইসলামে দীক্ষিত হতে থাকে। দেওগড়ের রাজা দেও সিং এতে খুব রাগান্বিত হন। অনেক চেষ্টা করে এই মহাত্মন সুফি-দরবেশকে ঠেকাতে না পেরে, তিনি শেষ পর্যন্ত মারওয়ারে পালিয়ে যান।

### মাখদুম শাহ দৌলা শহীদকে কবুতর উপহার

বর্তমান বাংলাদেশের সিরাজগঞ্জের শাহজাদপুরের শাহী মসজিদের পাশে সমাহিত আছেন বিখ্যাত এক ওলি মাখদুম শাহ দৌলা শহীদ[৮৩]। এক বর্ণনা থেকে জানা যায়, হযরত জালালুদ্দিন সুরখ-পশ বুখারী রাহিমাহুল্লাহর সঙ্গে এই ওলির সাক্ষাৎ হয়। তখন শায়খ জালালুদ্দিন বুখারায় অবস্থান করছিলেন। হযরত মাখদুম শাহ দৌলা রাহিমাহুল্লাহকে শায়খ জালালুদ্দিন রাহিমাহুল্লাহ একজোড়া কবুতর উপহার দেন।

শাহজাদপুরে আগমনের পর সেখানকার প্রভাবশালী হিন্দু রাজা যার রাজ্যের সীমানা বাংলা থেকে বিহার পর্যন্ত বিস্তৃত ছিলো, খুব রাগান্বিত হন। মাখদুম শাহ ও তাঁর সাথীদেরকে রাজ্য ছেড়ে চলে যেতে নির্দেশ দেন। কিন্তু এ নির্দেশ অমান্য করলে উভয় পক্ষের মধ্যে এক তুমুল যুদ্ধ শুরু হয়। যুদ্ধে হযরত মাখদুম শাহসহ সবাই শহীদ হন। শুধুমাত্র খাজা নূর নামক একজন ছাড়া। তিনি পরবর্তীতে সোনারগাঁও এর একজন রাজকুমারীকে বিবাহ করেন। খাজা নূরের কবরও শাহজাদপুরের শাহী মসজিদের পাশে অবস্থিত।

---

[৮৩] এ মহান ওলির জীবন ও কর্মের ওপর খুব বেশি লেখালেখি হয় নি। অনলাইন বাংলাপিডিয়ায় একটি সংক্ষিপ্ত প্রবন্ধ আছে তাঁর সম্পর্কে। দেখুন: http://en.banglapedia.org/index.php?title=Makhdum_Shah_(R)

## হযরতের ইন্তিকাল

হযরত জালালুদ্দি বুখারী রাহিমাহুল্লাহ ৬৪০ হিজরি সনে সিন্ধুর উচে আগমন করেন। তাঁর সাথে ছিলেন পুত্র বাহাউল হালিম। এখানে একটি খানক্বাহ প্রতিষ্ঠা করেন। মানুষ মরণশীল। আলমে বরযখের বাসস্থান কবরে একদিন সবাইকে যেতে হবে। নবী-রাসূল-গউস-কুতুব কেউই চিরঞ্জীবী নন। আল্লাহ সুবহানাহু ওয়াতাআলা তাঁর প্রিয় বান্দাহ ও ওলি হযরত শায়খ জালালুদ্দিন সুরখ-পশ বুখারী রাহিমাহুল্লাহকেও একদিন নিয়ে যান দুনিয়ার অস্থায়ী জীবন থেকে চিরন্তন জীবনের দিকে। তাঁর ইন্তিকালের সন ছিলো ৬৯০ হিজরি [১২৯০ ঈসায়ী]। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। প্রথমে তাঁকে সমাহিত করা হয় উচ শহরের অদূরে গাগ্ঘার হারকা নদীর তীরে। বেশ পরে বন্যার সময় তাঁর কবর নদীগর্ভে বিলীন হওয়ার উপক্রম হয়। ফলে কবরটি তুলে নেওয়া হয় কাত্তাল শহরে। এরপর ১০২৭ হিজরি সনে তাঁরই বংশধর এক ওলিআল্লাহ নাসিরুদ্দিনের পুত্র মাখদূম হামিদ রাহিমাহুল্লাহ কবরটি নিয়ে যান উচ্ শহরে। এখানেই তাঁর সর্বশেষ সমাধিস্থল স্থাপিত হয়। বাহারপুরের নবাব বাহাওয়াল খান ২য় ১৬৭০ খ্রিস্টাব্দে কবরের উপর একটি মনোরম ইমারত তৈরি করেন। এর পাশেই একটি মসজিদ আছে।

আমরা আল্লাহর পবিত্র দরবারে আবদার জানাই, হে মহাবিশ্বের মহান সৃষ্টিকর্তা ও প্রতিপালক! আপনি হযরত জালালুদ্দিন সুরখ-পশ বুখারী রাহিমাহুল্লাহকে জান্নাতুল ফিরদাউসের উচ্চ মাক্বামে অধিষ্ঠিত করুন। তাঁর মাক্বামাতকে আরো বুলন্দ করুন। সংরক্ষণ করুন তাঁর গোপন রহস্যাবলী।

# হযরত শায়খ কাজি হামিদুদ্দিন নাগরী রাহামতুল্লাহি আলিইহি
## (মৃত্যু- ৬৪১ হিজরি, সমাধি- দিল্লি, ভারত।)

**পরিবার, জন্ম ও নামকরণ**

তিনি ছিলেন প্রথম খলিফা হযরত আবু বকর সিদ্দীক রাদ্বিআল্লাহু আনহুর বংশধর। পূর্বপুরুষগণ বাস করতেন ইয়ামনে। এরপর তাঁরা হিজরত করে চলে আসেন কান্দিশের বুরহানপুর। এখান থেকে পরবর্তীতে স্থায়ীভাবে বসবাসের জন্য চলে আসেন ভারতের হায়দরাবাদে।

হযরত নাগরী রাহিমাহুল্লাহর জন্ম তারিখ সঠিকভাবে জানা যায়নি। তাঁর জন্মনাম ছিলো মুহাম্মদ। তিনি বুখারায় জন্মগ্রহণ করেন। তাঁর উপাধি হামিদুদ্দিন, পিতার নাম আতাউল্লাহ মাহমুদ বুখারী রাহিমাহুল্লাহ। তাঁর কলম নাম ছিলো হামিদ দরবেশ। জন্মের সময় তাঁর পিতা ছিলেন বুখারার সুলতান।

হযরত হামিদুদ্দিন রাহিমাহুল্লাহ স্বীয় পিতার আদুরে সন্তান ছিলেন। বয়স যখন পনেরো মাত্র পিতা মাহমুদ বুখারী রাহিমাহুল্লাহ তাঁকে সালতানাতের দায়িত্ব দেন। তিনি খুব দক্ষতার সাথে এ দায়িত্ব পালন করেন।

**জঙ্গলে গমন ও ফকির বেশে বেরিয়ে পড়া**

হযরত হামিদুদ্দিন তখন বুখারার সুলতান। হঠাৎ তাঁর স্ত্রীর মৃত্যু হলো। এতে তিনি এতোই বেশি শোকাহত হলেন যে, রাজপ্রাসাদে অবস্থান করতে পারলেন না। একদিন চলে গেলেন জঙ্গলে। উদ্দেশ্য ছিলো শিকার করবেন। একটি খরগোশের গায়ে তাঁর ছোঁড়া তীর বিদ্ধ হলো। আল্লাহর কী কুদরত! আহত খরগোশটির জবান খুলে গেলো! বললো, “হে আজিজ! আপনি তো আল্লাহর একজন গোলাম। তাহলে কেনো আপনি আমাকে তীর নিক্ষেপ করে আহত করলেন? আপনার প্রভুর সম্মুখে যেয়ে কী জবাব দেবেন?”

তিনি খরগোশটির কথা ও অভিযোগ শুনে একেবারে অবাক-বিস্ময়ে রাজপ্রাসাদে ফিরে আসলেন। খরগোশটিকে আহত করায় তিনি আন্তরিকভাবে মর্মাহত হলেন। ভেবে পাচ্ছিলেন না কী করবেন।

পরদিন ভোরে তিনি বুখারার সবাইকে ডেকে এনে ঘোষণা দিলেন, "আজ থেকে বুখারার সবাই আমার নির্যাতন থেকে মুক্ত হয়ে গেলে! সকল গরীব-মিসকিন রাজপ্রাসাদে এসে যতো টাকা আমি কর হিসাবে সংগ্রহ করেছি তা নিয়ে যাও!" এ ঘোষণার পর তিনি একদল দরবেশদের সঙ্গে বের হয়ে গেলেন রাজপ্রাসাদ থেকে। দরবেশগণ তখন ভ্রমণে ছিলেন, তাঁরা যাচ্ছিলেন কিরমান শহরের উদ্দেশ্যে। তিনি তাঁদের সফরসঙ্গী হলেন।

হযরত নাগরী রাহিমাহুল্লাহর পিতা তখনো জীবিত। আদুরে সন্তানের বিরহে তিনি মূহ্যমান হয়ে পড়লেন। সুতরাং তিনিও বুখারা ত্যাগ করে কিরমানের উদ্দেশ্যে যাত্রা করেন। তবে নিজের আদুরে পুত্রের সঙ্গে সাক্ষাৎ ঘটলো না।

## খিজির আলাইহিসসালামের সঙ্গে সাক্ষাৎ লাভ

কিরমানের উদ্দেশ্যে যাত্রাকালে পথিমধ্যে হযরত হামিদুদ্দীন নাগরী রাহিমাহুল্লাহর সাক্ষাৎ ঘটে হযরত খিজির আলাইহিসসালামের সঙ্গে। তিনি তাঁর সাথে দীর্ঘ ১২ বছর কাটিয়ে দিলেন। যাযাবর অবস্থায়ই একদিন পৌঁছুয়ে গেলেন বাগদাদ শরীফে।[৮৪]

## হযরত শিহাবুদ্দিন সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর দরবারে

হযরত হামিদুদ্দিন নাগরী রাহিমাহুল্লাহ যখন বাগদাদে যান তখন সেখানকার বিখ্যাত শায়খ হযরত শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ জীবিত ছিলেন। নাগরী রাহিমাহুল্লাহর মন চাইলো হযরতের মুরিদ হওয়ার। সুতরাং তিনি চলে গেলেন সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর দরবারে। বাইআত গ্রহণের পর দীর্ঘ এক বছর পীরের খিদমতে থেকে সুহবত লাভ করলেন। এসময় সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর নির্দেশ মতো তাসাওউফের বিভিন্ন স্তর অতিক্রম করতে থাকেন কঠোর রিয়াজত মুজাহাদার মাধ্যমে। একই সময় বিখ্যাত চিশতি শায়খ হযরত খাজা কুতুবুদ্দিন বখতিয়ার কাকী

[৮৪] তারিখে সুফিয়্যায়ে নাগরী, পৃ. ২৮৩।

রাহিমাহুল্লাহও সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর সুহবতে ছিলেন। তিনি ওলিদের সঙ্গে সাক্ষাৎ গ্রহণ করে আধ্যাত্মিক উপকার লাভ করার আশায় খুব বেশি সফর করতেন। বাগদাদে থাকাকালে হামিদুদ্দিন নাগরী রাহিমাহুল্লাহর সঙ্গে কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহর বিশেষ বন্ধুত্ব গড়ে ওঠে। উভয় বুজুর্গ দীর্ঘদিন একই সঙ্গে ভ্রমণও করেছেন। হযরত কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহ তাঁর লেখালেখিতে বলেন, প্রায়ই আমার সফরসঙ্গী থাকতেন হযরত হামিদুদ্দিন নাগরী রাহিমাহুল্লাহ।

## খিলাফত লাভ ও মদীনা মুনুওয়ারায় গমন

হযরত শায়খ শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর নিকট থেকে খিলাফত লাভ করে কাজী হামিদুদ্দিন রাহিমাহুল্লাহ মদীনা মুনুওয়ারার উদ্দেশ্যে যাত্রা করেন। নূরের শহরে পৌঁছুয়ে অত্যন্ত ভক্তিভরে সালাম জানান পেয়ারে নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের রওজা মুবারকে যেয়ে। এরপর দীর্ঘ ১ বছর ২ মাস ৭ দিন সেখানে অবস্থান করেন। তিনি কবর শরীফের অতি নিকটেই থাকতেন এবং মসজিদে নববীতে যেয়ে ইবাদত-বন্দেগী করতেন প্রতিনিয়ত। অবশেষে আবেগাপ্লুত হয়ে রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের রওজা মুবারকের সামনে দাঁড়িয়ে কেঁদে কেঁদে বিদায় নেন আলোকিত শহর থেকে।

## মক্কা মুকাররমায়

মদীনা শরীফ থেকে দীর্ঘ ৬-৭ দিনের ভ্রমণ শেষে চলে আসেন পৃথিবীর সর্বাপেক্ষা পবিত্রতম শহর মক্কা মুকাররমায়। মসজিদুল হারাম ও বাইতুল্লাহ শরীফের নিকটে গভীর ইবাদত-বন্দেগি-রিয়াজত-মুরাকাবায় নিমগ্ন থাকেন দীর্ঘ ৩টি বছর। ইতোমধ্যে তিনবার পবিত্র হাজ্জ পালন করেন। এরপর যাত্রা করেন ভারতের রাজধানী দিল্লির উদ্দেশ্যে।

## দিল্লিতে স্থায়ীভাবে বসবাস

তখন দিল্লির সুলতান ছিলেন শামসুদ্দিন ইলতুতমিশ রাহিমাহুল্লাহ [মৃ. ১২৩৬ ঈ.]। হযরত নাগরী রাহিমাহুল্লাহকে সুলতান সাদর অভ্যর্থনা জানান। দিল্লিতে অবস্থান করছিলেন তাঁর একান্ত বন্ধু হযরত কুতুবুদ্দিন বখতিয়ার কাকী রাহিমাহুল্লাহ। সুতরাং এ শহরেই স্থায়ীভাবে বসবাসের সিদ্ধান্ত নেন হযরত হামিদুদ্দিন নাগরী রাহিমাহুল্লাহ। এখানেই তিনি শেষ নিঃশ্বাস ত্যাগ করেন ও প্রিয় বন্ধুর পাশে সমাহিত হন।

## চিশতি সম্পর্ক

হযরত কাজি হামিদুদ্দিন নাগরী রাহিমাহুল্লাহ মূলত সুহরাওয়ার্দি তরিকার একজন উচ্চ পর্যায়ের শায়খ ছিলেন। কিন্তু মানুষ তাঁকে চিশতি শায়খ হিসেবেই বেশি সম্মান করতেন। শাইখুল মাশাইখ হযরত খাজা মুঈনুদ্দিন চিশতি রাহিমাহুল্লাহর প্রধান খলিফা হযরত কুতুবুদ্দিন কাকী রাহিমাহুল্লাহর সঙ্গে গভীর সম্পর্কই ছিলো এর মূল কারণ। এছাড়া তিনি কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহর নিকট থেকে চিশতিয়া তরিকায় খিলাফত লাভও করেন।[৮৫]

অপর এক বর্ণনায় জানা যায়, হযরত কাজি হামিদুদ্দিন রাহিমাহুল্লাহর নিকট হযরত কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহ ইলমে শরীয়তের জ্ঞান অর্জন করেছিলেন। সিয়ারুল আকতাব কিতাবে বর্ণিত আছে, হযরত হামিদুদ্দিন নাগরী রাহিমাহুল্লাহ হযরত খাজা কতুবুদ্দিন কাকী রাহিমাহুল্লাহর উস্তাদ ছিলেন। খাজা সাহেব তাঁর নিকট ইলমে শরীয়তের ওপর অধ্যয়ন করেন। তবে উস্তাদ হয়েও আধ্যাত্মিক দিক থেকে উচ্চ পর্যায়ে আরোহণকৃত খাজা সাহেবের প্রতি তাঁর ভক্তিশ্রদ্ধা ছিলো অগাধ। তিনি খাজা সাহেবের খিদমাত করতেন। মানুষ এ ব্যাপারে খুব আশ্চর্যান্বিত হতো ও বলতো, ‘খাজা কুতুবুদ্দিন হচ্ছেন মাশাইখের কুতুব। তাঁর স্তর কাজি হিমিদুদ্দিনের তুলনায় হাজার গুণ উপরে। তিনি তাঁর এক চুল পরিমাণ সমপর্যায়ের নন।’ কাজি নাগরী রাহিমাহুল্লাহ শেষ পর্যন্ত খাজা সাহেবের নিকট থেকে চিশতিয়া তিরিকায় খিলাফত লাভ করেন।[৮৬]

## কারামত

খাজা কুতুবুদ্দিন কাকী রাহিমাহুল্লাহ বলেন: কাজি হামিদুদ্দিন এবং আমি একদিন ভ্রমণে বের হই। আমরা একটি নদীর তীরে যেয়ে উপস্থিত হলাম। এসময় আমার খুব খিদে পাচ্ছিল। আমরা বসে পড়লাম। কিছুক্ষণ পর লক্ষ করলাম একটি বকরি আমাদের দিকে এগিয়ে আসছে। তার মুখ কামড়ে ধরে রেখেছে দুটি রুটি। আমাদের সম্মুখে এসে রুটি দুটো রেখে সে চলে গেলো। আমরা মনে করলাম, নিশ্চয়ই এ রুটি দুটো স্বয়ং আল্লাহর পক্ষ থেকে প্রেরিত। সুতরাং আমরা তাঁর দরবারে শুকরিয়া জ্ঞাপন করি। আমরা এরপর লক্ষ করলাম বিড়ালের মতো বড়ো একটি বিচ্ছু সাতার কেটে নদী পার হয়ে যাচ্ছে দ্রুত। উভয়ে এ দৃশ্য দেখে মনে করলাম, নিশ্চয় এতে

---

[৮৫] লাতাইফে আশরাফী।

[৮৬] বাযম সুফিয়্যাহ, পৃ. ১১২

কোনো শিক্ষা আছে আমাদের জন্য। বললাম, এসো হামিদুদ্দিন। নদীর ওপারে যাই। দেখি ওখানে কী হচ্ছে। আল্লাহর ক্ষমতার বহিঃপ্রকাশের দৃশ্য দেখে নিই। আমরা উভয়ে হাত তুলে দুআ করলাম। নদীর পানি সাথে সাথে শুকিয়ে গেলো! আমরা পায়ে হেটে ওপারে চলে গেলাম। সেখানে যেয়ে দেখি একব্যক্তি বৃক্ষের নীচে ছায়ার মধ্যে ঘুমোচ্ছেন। একটি বিষধর সর্প ফনা তুলে তাঁকে দংশন করতে উদ্যোত হয়ে আছে। কিন্তু সেই বিচ্ছুটি দ্রুত নিকটে যেয়ে সাপটিকে আক্রমণ করলো। সে সাপটিকে মেরে ফেললো। এরপর বিচ্ছুটি নিরুদ্দেশ হয়ে গেলো। আমরা বুঝতে পারলাম ঘুমন্ত ব্যক্তি নিশ্চয় উচ্চ পর্যায়ের কোনো ওলিআল্লাহ হবেন। এ কারণেই কুদরতী উপায়ে আল্লাহ তা'আলা তাঁকে রক্ষা করেছেন। আমরা তাই খুব বিনয়ের সঙ্গে তাঁর সাক্ষাত করতে অগ্রসর হলাম। কিন্তু কাছে গিয়ে আশ্চর্য হলাম। লোকটি ছিলো আসলে একজন মদখোর! সে মদ খেয়ে মাতাল হয়ে গাছের নিচে ঘুমোচ্ছিল। আমরা ভাবলাম, ওহে প্রভু! তুমি এতোই দয়ালু। তোমার এক নাফরমান বান্দাকেও তুমি এতো মুহাব্বাত করো!

তিনি আরো বলেন, আমরা যখন এ ব্যাপারটি নিয়ে ভাবছিলাম, এক গায়েবি আওয়াজ আমাদের কর্ণগোচর হলো: "হে আমার প্রিয় বন্ধুগণ! আমি যদি শুধুমাত্র নেককার ও উত্তম বান্দাদের দিকে তাকিয়ে থাকি, তাহলে কে আমার এই মাতাল ও পাপী বান্দাদেরকে নিরাপত্তা দান ও লালন-পালন করবে?" আমরা তখনও সেখানে দাঁড়িয়ে, যখন বৃক্ষের নিচে পড়ে থাকা লোকটির নেশা কেটে গেলো। আমরা তাকে পুরো ঘটনাটি বর্ণনা করলাম। সে এতে এতোই লজ্জিত হলো যে, তার চোখ দুটো অশ্রুতে ভিজে যায়। বললো, 'আমি দয়াময় আল্লাহর দরবারে তাওবাহ করছি আর জীবনে কখনও মদ পান ও পাপকাজ করবো না।' সুবহানাল্লাহ! এ লোকটি পরবর্তীতে আল্লাহ তা'আলার একজন ওলি হয়ে যান।[৮৭]

## চিরবিদায়

পৃথিবীর জমিনে কেউই চিরঞ্জীবী নয়। বস্তুত সবকিছুই একদিন ধ্বংস হয়ে যাবে। থাকবেন শুধু মহান মহিমাময় আল্লাহ তা'আলা। কোনো কোনো প্রাণী ২০০ বছর পর্যন্ত বেঁচে থাকে। ধনুক-মস্তক তিমি মাছ ২১১ বছর পর্যন্ত জীবিত থাকার রেকর্ড পাওয়া যায়। এখনও পৃথিবীর জমিনে জীবিত কিছু বৃক্ষরাজি আছে যেগুলোর বয়স

[৮৭] রওজায়ে আকতাব, দ্বিতীয় অধ্যায়, পৃ. ১৭; সিয়ারুল আউলিয়া, পৃ. ৫৮-৫৯।

৩,২৬৬ বছর! তবে মানুষের জীবন তুলনামূলকভাবে অল্পদিনের। এছাড়া সবাই সমপরিমাণ হায়াতও পায় না। মায়ের উদরে থাকা শিশু থেকে শতাধিক বছর পর্যন্ত মানুষের জীবন হতে পারে। অথচ এই মানবদেহ তৈরি করেছেন মহাপ্রভু কী জটিল-কটিন ও কৌশল অবলম্বনে। এর কারণ হচ্ছে, দেহের ভেতর যে মহামূল্যবান সত্তা বাস করবে তা-তো আর সাধারণ কিছু নয়। এটার জন্ম হয়েছিলো সুদূর অতীতে কিন্তু তাঁর মৃত্যু নেই। এ সত্তার নাম আত্মা। আত্মাকে ধরে রাখার জন্যই মানবদেহের এতো জটিল-কঠিন ডিজাইন। সুবহানাল্লাহ!

যাক, আমাদের আলোচিত মহান ওলিআল্লাহ হযরত কাজি হামিদুদ্দিন নাগরী রাহিমাহুল্লাহ তাঁর জীবনের শেষ নিঃশ্বাস ফেলেন **১১**ই রমজান ৬৪**১** হিজরি / **১**২৪৩ ঈসায়ী। তিনি সবেমাত্র তারাবির নামায শেষ করে বিতির নামাযে দাঁড়িয়েছেন, যখন আল্লাহ তা'আলা তাঁকে ডাক দিলেন, চলে এসো! ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনি সমাহিত হয়েছেন প্রিয় বন্ধু ও শায়খ খাজা কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহর কবরপাশে ভারতের রাজধানী দিল্লি শহরে। হে আল্লাহ! আপনি উভয় বুজুর্গের মাক্বামাতকে আরো বুলন্দ করুন।

# হযরত শায়খ সদরুদ্দিন রাহমাতুল্লাহি আলাইহি

## (মৃত্যু- ৬৮৪ হিজরি, সমাধি- মুলতান, পাকিস্তান।)

তাঁর নাম হচ্ছে সদরুদ্দিন, পিতার নাম শাইখুল ইসলাম হযরত জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহ। তিনি ছিলেন সুহরাওয়ার্দি তরিকার প্রতিষ্ঠাতা শায়খ শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহমাতুল্লাহি আলাইহির খলিফা।

হযরত শায়খ সদরুদ্দিন রাহিমাহুল্লাহর জন্ম হয় ৫৯৯ হিজরি সনে বর্তমান পাকিস্তানের অন্তর্গত মুলতানে। পিতার ইন্তিকালের পর তিনিই সুহরাওয়ার্দিয়া তরিকার মুলতানে প্রতিষ্ঠিত খানক্বার দায়িত্ব নেন। যুগের অধিকাংশ মাশাইখে ইযাম হযরতের ওপর আস্থাশীল ছিলেন। অনেকে তাঁর মুরিদ হন। সুপরিচিত ব্যক্তিত্ব হযরত মীর হুসাইন সাদাত রাহিমাহুল্লাহ শায়খ সদরুদ্দিন রাহিমাহুল্লাহর মুরিদ ছিলেন।

**হযরতের বাণী**

হযরত সদরুদ্দিন রাহিমাহুল্লাহর জীবন ও কর্ম সম্পর্কে খুব বেশি জানা যায় নি। তবে নিম্নোক্ত বাণীসমূহ তাঁরই বলে স্বীকৃত। কুনুযুল ফাওয়ায়িদ নামক কিতাবে তাঁর এসব বাণী লিপিবদ্ধ হয়েছে। তিনি এসব কথা নিজের মুরিদদেরকে লিখেছিলেন।

১. হাদিসে কুদসিতে আছে:

لا إله إلا الله حصني، فمن دخله أَمن من عذابي

-লা ইলাহা ইল্লাল্লাহ হচ্ছে আমার [আল্লাহর] দূর্গ। যে কেউ এতে প্রবেশ করবে সে আমার শাস্তি থেকে নিরাপদ থাকবে।

এখানে দুটি শব্দ আছে: প্রথমটি হলো ‘হিসন’ [দুর্গ] এবং দ্বিতীয়টি ‘হিসার’। শেষোক্তটির অর্থ হচ্ছে চার-দেওয়াল বেষ্টিত কাঠামো- এটা নিরাপত্তার মধ্যে থাকুক

বা না। হিসন হচ্ছে চার-দেওয়াল বেষ্টিত কাঠামো যা নির্মাণের পর সম্পূর্ণরূপে নিরাপত্তার আওতাভুক্ত করা হয় পাহারার মাধ্যমে।

‘হিসন’ এর আছে তিনটি স্তর। (১) জাহির [প্রকাশ্য], (২) বাতিন [লুকানো] এবং (৩) হাক্বিকাত [নির্যাস]।

হিসন এর প্রকাশ্য বা বাহ্যিক স্তর হলো বান্দা যখন আশা ও ভয় একমাত্র আল্লাহ ছাড়া কাউকে করে না। এমনকি সমগ্র বিশ্বও যদি তার মিত্র অথবা শত্রুতে পরিণত হোক না কেনো, এগুলো তার কোনো ক্ষতি বা লাভ করার ক্ষমতা রাখে না যদি না আল্লাহর নির্দেশ আসে। এ সম্পর্কে স্বয়ং রাব্বুল আলামিন বলেন:

وَإِنْ يَمْسَسْكَ اللهُ بِضُرٍّ فَلَا كَاشِفَ لَهُ إِلَّا هُوَ * وَإِنْ يُرِدْكَ بِخَيْرٍ فَلَا رَادَّ لِفَضْلِهِ * يُصِيبُ بِهِ مَنْ يَشَاءُ مِنْ عِبَادِهِ * وَهُوَ الْغَفُورُ الرَّحِيمُ

-“আর আল্লাহ যদি তোমার উপর কোন কষ্ট আরোপ করেন তাহলে কেউ নেই তা খণ্ডাবার মত তাঁকে ছাড়া, পক্ষান্তরে যদি তিনি কিছু কল্যাণ দান করেন, তবে তার মেহেরবানীকে রহিত করার মতও কেউ নেই। তিনি যার প্রতি অনুগ্রহ দান করতে চান স্বীয় বান্দাদের মধ্যে তাকেই দান করেন; বস্তুত; তিনিই ক্ষমাশীল দয়ালু।” [১০ : ১০৭]

হিসনের অভ্যন্তরীণ অবস্থা হচ্ছে, যখন বান্দার মধ্যে এ উপলব্ধি আসে যে, এ দুনিয়ার সব ধস-সম্পদ ও যাবতীয় সুযোগ-সুবিধা মূলত অস্থায়ী ও দ্রুত ক্ষয়িষ্ণু। এ দুনিয়ার কোনো কিছুর মধ্যেই চিরস্থায়ীত্ব, সদাবিরাজমানতা এবং অবিচলতার গুণাগুণ নেই। দুনিয়া ধ্বংসের নির্দেশনা ইতোমধ্যে হয়ে গেছে মহান প্রভুর পক্ষ থেকে। এ সম্পর্কে আল্লাহ তা’আলার বাণী হচ্ছে এই:

كُلُّ مَنْ عَلَيْهَا فَانٍ

-“ভূপৃষ্ঠের সবকিছুই ধ্বংসশীল।” [৫৫ : ২৬]

এর কারণ হলো, পৃথিবীরই কোনো চিরস্থায়িত্ব কিংবা অবিরামতা নেই। এর ওপর কাউকে জীবিত থাকতে হবে অপরিচিত [মুসাফির] হয়ে। পৃথিবীর অস্তিত্ব ও অনস্তিত্ব নিয়ে মাথা ঘামানোর কোনো প্রয়োজন নেই।

হিসনের নির্যাস হচ্ছে, বান্দাকে জান্নাত লাভের আশা ও জাহান্নামের শাস্তির ভয়- উভয়টি নিজের অন্তর থেকে মুছে দেওয়া। তাকে অভিজ্ঞতা লাভ করতে হবে একমাত্র আল্লাহর মধ্যে প্রশান্তি উপলব্ধিকে। তাকে অবশ্যই এই আয়াতের ওপর পূর্ণাঙ্গ আস্থাশীল হওয়া চাই:

فِي مَقْعَدِ صِدْقٍ عِنْدَ مَلِيكٍ مُقْتَدِرٍ

-“যোগ্য আসনে, সর্বাধিপতি সম্রাটের সান্নিধ্যে।” [৫৪:৫৫]

অন্য কথায়, তাকে অবশ্যই আল্লাহ তা’আলার বিশেষ নৈকট্য থেকে প্রশান্তি অনুভব করা চাই। যে মুহূর্তে সে এ উচ্চ স্তরের জন্য যোগ্যতা লাভ করবে, জান্নাত তার নিজ থেকেই তাকে খুঁজবে ও পেছনে লেগে যাবে। অপরদিকে জাহান্নাম তার থেকে পালিয়ে যাবে।

২. তিনি লিখেছেন: আল্লাহ তা’আলা ইরশাদ করেন:

يَا أَيُّهَا الَّذِينَ آمَنُوا اذْكُرُوا اللَّهَ ذِكْرًا كَثِيرًا

-“হে মু'মিনগণ! তোমরা আল্লাহকে অধিক পরিমাণে স্মরণ কর।” [৩৩ : ৪১]

যখন আল্লাহ তা’আলা কাউকে উত্তম কিছু দান করতে ইচ্ছে পোষণ করেন, তখন তিনি তার নাম সালিহীনদের তালিকায় অন্তর্ভুক্ত করার নির্দেশ দেন। তখন সে ভাগ্যবান ব্যক্তি আল্লাহর জিকিরের প্রতি ভীষণ আকর্ষণ বোধ করে। তাঁর হৃদয় জিকির করতে শক্তিশালী হয়। এরপর জলি জিকির করতে করতে অভ্যস্ত হয়ে গেলে আল্লাহ তাকে খফি জিকিরের প্রতি আকর্ষণ সৃষ্টি করেন। সুতরাং জিহ্বা নিরব থাকলেও হৃদয় জিকির দ্বারা জাগ্রত থাকে। এটাই হচ্ছে ‘জিকরে কাছির’ [আল্লাহকে অধিক স্মরণ করা]। কেউ যখন সব ধরনের কপটতা, মুনাফিকী, নাফরমানী ও অশ্লীলতা থেকে মুক্ত হয় তখনই তার মধ্যে এরূপ উচ্চ পর্যায়ের জিকির স্থায়ী হতে পারে। এ সম্পর্কে সূক্ষ্ম ইঙ্গিত এসেছে রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের এই পবিত্র বাণীর মধ্যে:

عَبْدَ اللهِ بْنَ عَمْرٍو، يَقُولُ: سَمِعْتُ رَسُولَ اللهِ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ يَقُولُ: أَكْثَرُ مُنَافِقِي أُمَّتِي قُرَّاؤُهَا

-"হযরত আবদুল্লাহ ইবনে উমর রাদ্বিআল্লাহু আনহু বলেন: আমি রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে বলতে শুনেছি: 'আমার উম্মার অধিকাংশ মুনাফিকরা হচ্ছে 'কুররা' [জ্ঞানীগণ]'" [মুসান্নাফে ইবনে আবি শাইবাহ]

এখানে 'মুনাফিক্ব' দ্বারা আল্লাহর সঙ্গে মিশ্রণকারী বুঝাচ্ছে। যারা অপরদের সঙ্গে রূহানী সম্পর্ক রাখে। যখন কোনো ব্যক্তি এসব অনাকাঙ্ক্ষিত বিষয়সমূহ থেকে দূরে থাককে প্রেরণা লাভ করে, তখন সে কুচিন্তা ও অনৈতিকতা থেকে বিরত থাকতে সক্ষম হয়। নিজেকে আধ্যাত্মিক উত্তমতা দ্বারা আলাদাকরণেও সমর্থ হয়। অবশেষে শীঘ্রই এক সময় এসে যায়, যখন জিকরুল্লাহর আলো চমকাতে শুরু করে এবং এর দ্বারা তার অভ্যন্তরীণ নিজ উজ্জ্বল হয়ে ওঠে। এ সময়ই শয়তানী ওয়াসওয়াসা ও নফসানী ইচ্ছা-আকাঙ্ক্ষা তার থেকে দূরে সরে পড়ে। জিকরুল্লাহর নির্যাসের আলো এতোই বিকশিত হয়ে পড়ে যে, জাকির আল্লাহর দীদার জিকিরের মধ্যে অবলোকন করতে থাকে। এই উচ্চ মাক্বাম ও সর্বোচ্চ দয়া যার ওপর অর্পিত হয়, তারা হচ্ছেন সাহসী ও অন্তর্দৃষ্টির অধিকারী ব্যক্তিবর্গ। তারা ওসব ব্যক্তির প্রতিও নমনীয় যারা এ মর্যাদার অধিকারী হয়েছেন। তারা তাদের নিকট নিজেদেরকে সোপর্দ করেন [শাগরিদ হন]। প্রেরণা আসে শুধুমাত্র আল্লাহ তা'আলার পক্ষ থেকে।

**ইন্তিকাল**

হযরত শায়খ সদরুদ্দিন রাহিমাহুল্লাহ মুলতানের খানক্বাহকে দীর্ঘদিন আলোকিত রাখার পর একদিন মাওলার ডাকে সাড়া দিয়ে পৃথিবীর এ নশ্বর জিন্দেগীর ইতি ঘটিয়ে চিরবিদায় গ্রহণ করেন। হিজরি ৬৮৪ সনে তিনি মুলতানেই ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। হে আল্লাহ! আপনার এ প্রিয় বান্দা ও বন্ধুজনকে দান করুন, অফুরন্ত রহমত ও নিয়ামত। তাঁকে অধিষ্ঠিত করুন জান্নাতুল ফিরদাউসের 'আলা মাক্বামে।

আমরা এবার হযরত শায়খ সদরুদ্দিন রাহিমাহুল্লাহর প্রিয় পুত্র ও খলিফা হযরত শায়খ রুকুনুদ্দিন আবুল ফাতাহ রাহিমাহুল্লাহর জীবন ও কর্মের ওপর আলোচনা করবো ইনশাআল্লাহ।

# হযরত শায়খ রুকুনুদ্দিন আবুল ফাতাহ রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ৬৯০ হিজরি, সমাধি- মুলতান, পাকিস্তান।)

তাঁর নাম রুকুনুদ্দিন, কুনিয়াত আবুল ফাহাত, পিতার নাম শায়খ সদরুদ্দিন আরিফ ইবনে শায়খ বাহাউদ্দিন জাকারিয়া মুলতানি রাহিমাহুল্লাহ। হিজরি ৬৪৯ [১২৫১ ঈ] সনে তিনি মুলতানে জন্মগ্রহণ করেন। তিনি 'শাহ রুকনে আলম' [জগতের খুঁটি] নামেও সুপরিচিত ছিলেন।

হযরত রুকুনুদ্দিন রাহিমাহুল্লাহর পিতা একজন শাইখুল মাশাইখ ছিলেন। তবে তিনি তরিকতের খিলাফত লাভ করেন স্বীয় দাদা হযরত শায়খ বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহর কাছ থেকে।

হযরত রুকুনুদ্দিন আবুল ফাতাহ রাহিমাহুল্লাহর একজন বিশিষ্ট মুরিদ 'মুনাদা সুফিয়্যাহ' নামক একটি গ্রন্থ প্রণয়ন করেন। এ গ্রন্থে হযরতের জীবন ও কর্মের ওপর বেশ কিছু আলোচনা হয়েছে। এছাড়া 'মাযমা'আল আখইয়ার' গ্রন্থেও হযরত আবুল ফাতাহ রাহিমাহুল্লাহর অনেক 'মালফুজাত' লিপিবদ্ধ হয়েছে। তাঁর মুরিদদের নিকট প্রেরিত বেশ কিছু পত্রও উক্ত বইয়ে লিখিতভাবে সংরক্ষিত আছে। তরিকতের সালিকীনের উপকারার্থে নিচে তাঁর একটি চিঠি লিপিবদ্ধ করা হলো।

### খুব উপকারী একটি পত্র

আমার প্রিয় মুরিদ! তোমাকে দৃঢ়ভাবে স্মরণে রাখতে হবে যে, মানুষ সৃষ্ট হয়েছে দু'টি মৌলিক উপদানের সমন্বয়ে। ১. তার বাহ্যিক রূপ ও ২. তার গুণাবলী। একমাত্র তার গুণাবলী হচ্ছে প্রশংসার যোগ্য। তার বাহ্যিক রূপের কোনো মূল্য নেই। তিনি [আল্লাহ তা'আলা] তোমার আমল ও হৃদয়ের দিকে দৃষ্টিপাত করেন। গুণাবলীর আসল স্বরূপ প্রকাশ হবে আখিরাতের জীবনে। এগুলো তখন বিভিন্ন আকার ধারণ করবে। শুধুমাত্র আখিরাতেই সবকিছুকে বস্ত্রাবৃত করা হবে তাদের মূল আকারে।

বাহ্যিক আকার তখন ব্যক্তি দেখতে পাবে। প্রত্যেককেই যারতার নিজের দৈহিক আকারে পুনরুত্থিত করা হবে কবর থেকে। যেমন বালাম বাউর- তার অনেক

উপাসনা ও রোযা রাখার আমল থাকা সত্ত্বেও, একটি কুকুরের আকারে পুনরুত্থান করা হবে। কারণ তার মধ্যে পাওয়া যাবে কুকুরের গুণাবলী। আমরা আল্লাহর নিকট আশ্রয়প্রার্থী।

অনুরূপ, হাশরের দিন জালিম ও বিদ্রোহীরা পুনরুত্থিত হবে নেকড়ে বাঘের অবয়বে। একজন অহঙ্কারী ও উদ্ধত ব্যক্তি পুনরুত্থিত হবে চিতা বাঘের আকার ধারণ করে। একজন কৃপণ ও পরধন লোলুপ ব্যক্তিকে ওঠানো হবে শূকরের সুরতে। এসব ইতর প্রাণীর রূপ ধারণের কারণ হলো বর্ণিত ব্যক্তিদের জাগতিক খাসলত হেতু। আল্লাহ তাআলা বলেন:

لَقَدْ كُنْتَ فِي غَفْلَةٍ مِنْ هَذَا فَكَشَفْنَا عَنْكَ غِطَاءَكَ فَبَصَرُكَ الْيَوْمَ حَدِيدٌ

-"তুমি তো এই দিন সম্পর্কে উদাসীন ছিলে। এখন তোমার কাছ থেকে যবনিকা সরিয়ে দিয়েছি, ফলে আজ তোমার দৃষ্টি সুতীক্ষ্ম।" [ক্বাফ : ২২]

সুতরাং, যদি না তোমার হৃদয় থেকে ঘৃণ্য দোষগুলো মুছে দাও, তেমোকে ঐ ইতর প্রাণীদের মধ্যে গণ্য করা হবে। আল্লাহ তা'আলা বলেন:

أُولَئِكَ كَالْأَنْعَامِ بَلْ هُمْ أَضَلُّ

-"তারা চতুষ্পাদ জন্তুর মত; বরং তাদের চেয়েও নিকৃষ্টতর।" [আ'রাফ : ১৭৯]

হৃদয়ের পরিচ্ছন্নতা ও পবিত্রতা অর্জিত হতে পারে শুধুমাত্র আল্লাহর দরবারে ভিক্ষা চওয়ার মাধ্যমে। আমার নফস নিষ্পাপ আছে, তা আমি কখনও দাবি করি না। কারণ নফস তো সর্বদাই মানুষকে বিদ্রোহ ও নাফরমানীর দিকে নিয়ে যায়। তবে যাদের ওপর আল্লাহ তা'আলার দয়া বর্ষিত হয়, তারা নফসের কুমন্ত্রণা দ্বারা ক্ষতিগ্রস্ত হওয়া থেকে মুক্ত থাকতে পারেন। আমার আল্লাহ তো খুব ক্ষমাশীল ও দয়ালু। অন্যকথায়, যতক্ষণ আল্লাহ তা'আলার দয়া ও মেহেরবানী কারোর ওপর থেকে চলে না যাবে ততক্ষণ সে নিরাপদ থাকবে।

যদি তোমাদের ওপর আল্লাহ তা'আলার দয়া ও ক্ষমাশীলতা পতিত না হয়, তাহলে তোমরা কেউই উত্তম ও পবিত্র গুণাবলীর অধিকারী হতে পারবে না। আর তাঁর দয়ার

একটি নিদর্শন হলো, ব্যক্তি যখন তার নিজের ভুল-ভ্রান্তির দিকে নজর দেয় ও বুঝতে পারে এগুলো ক্ষতিকর এবং আল্লাহ তা'আলার ঐশি নূরের মাধ্যমে তার অভ্যন্তরীণ আপন নূরান্বিত হয়ে ওঠে। সে বুঝতে পারে দুনিয়ার সব শক্তি-সামর্থ ও চাকচিক্য আসলে মূল্যহীন। সে তখন দুনিয়াবী কোনো কিছুর পেছনে আর ছুটোছুটি করে না।

যখন কোনো ঈমানদার ব্যক্তি এ স্তরে উন্নীত হয়, সে পশুবৎ ও নিষ্ঠুর চরিত্রকে ঘৃণা করতে থাকে। এগুলো নিয়েই দুনিয়াদাররা ব্যস্ত। এরূপ স্তরে উন্নীত ঈমানদার ব্যক্তি তখন দুনিয়াদার ব্যক্তিদেরকে একই উন্নত ফিরিশতাসূলভ স্তরে উপনীত হতে ইচ্ছা পোষণ করে। অতএব, নিপীড়ন, ক্রোধ, ঔদ্ধত্য, লোভ ও লোলুপতাকে যথাক্রমে ক্ষমা, সহিষ্ণুতা, বিনয়, উদারতা এবং আত্মবিসর্জন ইত্যাদি মহৎ গুণাবলী দ্বারা প্রতিস্থাপন করতে হবে। এসব গুণাবলীই হচ্ছে আখিরাতে চিরশান্তি লাভের চাবিকাঠি। আর যারা স্বয়ং আল্লাহ তা'আলাকে পেতে চায় তাদের স্তর আরো অনেক অনেক উপরে। সে কারণে এরূপ উচ্চ স্তরে আরোহণও আরো বেশি বেশি কঠিন।

تَجَلَّقُوا بِأَجْلَاقِ للهِ

-আল্লাহর গুণাবলীতে নিজের চরিত্রকে গুণান্বিত করো।

এটা একটি স্বীকৃত সত্য যে, প্রত্যেক ব্যক্তি উক্ত উচ্চ পর্যায়ে পৌঁছুতে সক্ষম হবে না। একজন কবি বলেন:

> "আমি নিজে নিজে অঙ্গীকারাবদ্ধ হয়েছি যে, তুমি ছাড়া আর কাউকে বন্ধু হিসেবে গ্রহণ করবো না। আমার নফসকে দিয়েছি এক শর্ত: প্রভুকে ছাড়া আর কাউকে পাওয়ার আকাঙ্ক্ষা মুছে দিতে হবে।"

**ভর্ৎসনাপূর্ণ পত্র**

'মাজমাউল আখইয়ার' গ্রন্থে আছে যে, শায়খ রুকুনুদ্দিন আবুল ফাতাহ রাহিমাহুল্লাহ একজন মুরিদের নিকট নিম্নে উল্লেখিত পত্রটি লিখেছিলেন:

"হযরত আলী রাদ্বিআল্লাহু আনহু একদিন বললেন: "আমি না কারোর উপকার করেছি, না কারোর ক্ষতি করেছি।" আমীরুল মু'মিনীনের কণ্ঠে একথা শ্রবণ করে উপস্থিত সকলেই অবাক বিস্ময়ে বাকরুদ্ধ হয়ে গেলেন। এরপর একজন জিজ্ঞেস

করলেন: “হে মহাত্মন আমীরুল মু’মিনীন! এটা সম্ভব যে, আপনি কারোর অপকার করেন নি- কিন্তু কারোর উপকার করেন নি বলতে কী বুঝাচ্ছেন?” তিনি জবাব দিলেন: “আল্লাহ তা’আলা বলেন:

مَنْ عَمِلَ صَالِحًا فَلِنَفْسِهِ * وَمَنْ أَسَاءَ فَعَلَيْهَا * ثُمَّ إِلَى رَبِّكُمْ تُرْجَعُونَ

-“যে সৎকাজ করছে, সে নিজের কল্যাণার্থেই তা করছে, আর যে অসৎকাজ করছে, তা তার উপরই বর্তাবে। অতঃপর তোমরা তোমাদের পালনকর্তার দিকে প্রত্যাবর্তিত হবে।” [সূরা জাসিয়া : **১৫**]

যাকিছু ভালো বা মন্দ কাজ আমি করেছি, তার জন্য একমাত্র আমাকেই প্রতিফল দেওয়া হবে। এ ব্যাপারে অন্যদের কোনো সম্পর্ক থাকবে না। একামাত্র আল্লাহ তা’আলা ছাড়া, যিনি সবকিছু অবগত।”

এর সূত্র ধরেই ওলিআল্লাহ আকাবিরে কিরাম বলেছেন: “প্রত্যেক ব্যক্তির দীনের সর্বোত্তম হাতিয়ার হচ্ছে সততা এবং ধর্মানুরাগ।” একজন কবি বলেন:

> “তুমি খুব ভালোই জানো, যাকিছু তুমি জমিতে বপন করেছো তা-ই ফসল কেটে ঘরে তুলবে। সুতরাং সকল অবস্থা ও পরিস্থিতিতে তোমার জন্য সর্বোত্তম কাজ হলো পরহেজগারীকে বপন করা।”

এসব কথা লেখার পর শায়খ রুকুনুদ্দিন রাহিমাহুল্লাহ নিম্নে বর্ণিত উপদেশগুলো লিপিবদ্ধ করেন:
“একজন বুদ্ধিমান ব্যক্তির জন্য এসব উপদেশই দুনিয়া-আখিরাতের মুক্তির জন্য যথেষ্ট। একমাত্র আল্লাহ পাক সুবহানাহু ওয়াতা’আলা কাউকে পরহেজগারী ও উত্তমতার প্রতি আকর্ষিত করেন।”

এরপর শায়খ রাহিমাহুল্লাহ কারোর আমলের কার্যাবেক্ষণ সম্পর্কে উপদেশ দেন নিম্নে উল্লিখিত বাক্যগুলো দ্বারা:
“তোমার যাবতীয় দেহাংশকে শরীয়তসম্মত সকল নিষিদ্ধ ও ঘৃণ্য ক্রিয়া থেকে মুক্ত রাখতে হবে। দূরে থাকতে হবে নিজেকে ওসব ব্যক্তির সঙ্গ থেকে যারা নিষ্ফলতার মধ্যে জড়িত আছে। যাকিছু দ্বারাই আল্লাহ তা’আলার সঙ্গে ব্যক্তির অঙ্গীকার ভঙ্গ হয়, তা সম্পূর্ণরূপে মূল্যহীন। অকর্মাদের সংস্পর্শ থেকে দূরে থেকো। তোমাকে এ

কথাটিও মনে রাখতে হবে: যে ব্যক্তির মধ্যে আল্লাহপ্রাপ্তির আকাঙ্ক্ষা নেই, সে অবশ্যই একজন অকর্মা ও মূল্যহীন ব্যক্তি।”

## খলিফা

হযরত শায়খ রুকুনুদ্দিন আবুল ফাতাহ রাহিমাহুল্লাহর প্রধান খলিফা ছিলেন শায়খ হামিদুদ্দিন সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ।

## ইন্তিকাল

যুগশ্রেষ্ঠ সুহরাওয়ার্দি ওলি হযরত রুকুনুদ্দিন আবুল ফাতাহ রাহমাতুল্লাহি আলাইহি ৭৩৫ হিজরি [১৩৩৫ ঈ.] সনে মুলতানে ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। প্রথমে স্বীয় ইচ্ছানুযায়ী তাঁকে দাদার কবরের নিকট সমাহিত করা হয়। পরে তাঁর মরদেহ বর্তমান জায়গায় স্থানান্তরিত করেন মোগল সুলতান গিয়াস উদ্দিন তুগলক [মৃ. ১৩২৫ ঈ]। হযরতের সমাধিস্থলে একটি দৃষ্টিনন্দন ইমারতও নির্মাণ করেন এই মোগল সুলতান। আল্লাহ তা’আলা হযরত রুকুনুদ্দিন রাহিমাহুল্লাহর দারাজাতকে বুলন্দ করুন।

# হযরত শায়খ মুসলেহ উদ্দিন সিরাজী রাহমাতুল্লাহি আলাইহি
# (মৃত্যু- ৬৯১ হিজরি [১২৯২ ঈ], সমাধি- সিরাজ, ইরান।)

ফার্সি ভাষার বিখ্যাত এ কবির পূর্ণ নাম হলো সরফউদ্দিন আবু মুহাম্মদ মুসলেহ উদ্দিন সিরাজী রাহমাতুল্লাহি আলাইহি। তিনি শায়খ সাদি নামে সুপরিচিত। সাদি ছিলো তাঁর কলম-নাম। সাদি সিরাজী নামেও তিনি পরিচিত। তাঁর পিতার নাম ছিলো শায়খ আবদুল্লাহ।

হিজরি ৫৮৯ সালে (১৩৩৩ ঈ.) ইরানের সিরাজ শহরে শায়খ সাদি রাহিমাহুল্লাহর জন্ম হয়। তখনকার দিনে ইরানের রাজধানী ছিলো এই সিরাজ। মুসলিম বিশ্বের জ্ঞানচর্চারও একটি বিশেষ কেন্দ্র ছিলো এই শহরটি।

**সাদি নামকরণের কারণ**

সিরাজ শহরের রাজপরিবারকে বলা হতো 'আতাবক'। হযরত সিরাজী রাহিমাহুল্লাহর পিতা সিরাজের তখনকার আতাবক সাদ জঙ্গী কর্তৃক নিয়োগকৃত রাজকর্মকর্তা ছিলেন। অতি অল্প বয়স থেকেই শায়খ সিরাজী কবিতা রচনার প্রতি আগ্রহশীল ছিলেন। পিতার চাকুরির বদৌলতে তিনি শাসক সাদ জঙ্গীর সঙ্গে প্রায়ই সাক্ষাৎ করতেন। সুতরাং কলম-নাম হিসেবে তিনি 'সাদি' ব্যবহার করা শুরু করেন।

**বাল্যকাল**

শায়খ সাদির পিতা একজন পরহেজগার তাক্বওয়াহ অবলম্বনকারী ব্যক্তি ছিলেন। সুতরাং খুব অল্প বয়সেই পুত্র মুসলেহ উদ্দিনকে ইসলামের মৌলিক শিক্ষাদান করেন। যেমন: কুরআন, ইবাদত, আধ্যাত্মিক সাধনা ইত্যাদির হাতেকড়ি হয় পিতার নিকটই। পিতার তত্ত্বাবধানে থেকে শায়খ সাদি রাহিমাহুল্লাহ অল্প বয়সেই অত্যধিক ইবাদত-বন্দেগি ও ধ্যান-ফিকিরে অভ্যস্ত হয়ে ওঠেন। তিনি তাহাজ্জুদের নামাজের প্রতি খুবই আকর্ষিত ছিলেন। পারতপক্ষে তাহাজ্জুদের নামাজ ত্যাগ করতেন না। এছাড়া বেশি বেশি কুরআন তিলাওয়াতও ছিলো তাঁর নিত্যদিনের আমলের অন্তর্ভুক্ত। শায়খ সাদি রাহিমাহুল্লাহ নিজেই বলেন:

> এক রাতে আমি পিতার সঙ্গে বসা ছিলাম। আমরা পুরো রাতই সজাগ থেকে কুরআন শরীফ তিলাওয়াত করলাম। একদল সুফি-দরবেশ

আমাদের চতুর্দিকে ঘুমোচ্ছিলেন। আমি পিতাকে বললাম, 'হে পিতা! এদের কেউ তো জেগে ওঠে দুরাকাআত নামাজ আদায় করতেও আগ্রহশীল দেখছি না!' আমার পিতা ভর্ৎসনা করে বললেন, 'হে আমার পুত্র! তুমিও ঘুমিয়ে থাকলে ভালো হতো, তখন তুমি এভাবে অপরের দোষ-ত্রুটি অনুসন্ধান করতে না!'"

### শিক্ষা

উচ্চ শিক্ষার উদ্দেশ্যে শায়খ সাদি রাহিমাহুল্লাহ বাগাদাদে যেয়ে নিযামিয়া বিশ্ববিদ্যালয়ে ভর্তি হন। সেখানে তাঁর শিক্ষা শুরু হয় উস্তাদ শায়খ আবদুর রহমান ইবনে জাওযী রাহিমাহুল্লাহর নিকট।

দীর্ঘদিন নিযামিয়ায় অধ্যয়ন শেষে শরীয়তের পূর্ণ জ্ঞানলাভ করেও তিনি আন্তরিকভাবে সন্তুষ্ট হতে পারলেন না। অনুভব করতে থাকেন আধ্যাত্মিক শূন্যতা। তিনি জানতেন এ শূন্যতা পূরণ করার জন্য প্রয়োজন ইলমে তাসাওউফের ওপর চর্চা।

### তাসাওউফচর্চা

অত্যন্ত অল্প বয়স থেকে শায়খ সাদি রাহিমাহুল্লাহ তাসাওউফের প্রতি মনোযোগী ছিলেন। তিনি সুফি-দরবেশদের ভালেবাসতেন এবং তাঁদের কথা, আচার-আচরণ তাঁকে আন্তরিকভাবে প্রশান্তি দান করতো। সুতরাং অল্প বয়স থেকেই তাঁর মধ্যে গাম্ভীর্যতা, মিতাচার ও পরহেজগারীর গুণাবলী প্রবল হয়ে ওঠে। বাগদাদে থাকাকালে একজন আধ্যাত্মিক গুরুর সন্ধানে বেশিদূর তাঁকে যেতে হয় নি। তখন সে যুগের প্রসিদ্ধ শাইখুল মাশাইখ হযরত শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ বাগদাদেই বসবাস করছিলেন। সুতরাং হযরত শায়খ সাদি পীর হিসেবে তাঁকেই গ্রহণ করেন।

### খিলাফত লাভ

হযরত শায়খ সাদি রাহিমাহুল্লাহ বেশ কিছুদিন স্বীয় পীর হযরত সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর সুহবতে থাকেন। এরপর আধ্যাত্মিক শুদ্ধি লাভের পর সুহরাওয়ার্দিয়া তরিকার শায়খ হিসেবে খিলাফত লাভ করেন পীরের নিকট থেকে।

## তিন-ত্রিশ

শায়খ সাদি রাহিমাহুল্লাহ জীবনের ত্রিশ বছর কাটিয়েছেন জ্ঞানার্জনে, আরো ত্রিশ বছর ভ্রমণে এবং বাকি ত্রিশ বছর লেখালেখি ও একাগ্রতায়। এ নব্বুই বছরের জিন্দেগীই ছিলো আল্লাহর সন্তুষ্টি লাভের উদ্দেশ্যে নিবেদিত।

## ভ্রমণ

হযরত শায়খ সাদি রাহিমাহুল্লাহ দীর্ঘদিন ভ্রমণের মধ্যে কাটিয়েছেন। তিনি যেসব স্থানে ভ্রমণ করেন তার মধ্যে অন্তর্গত ছিলো এশিয়া মাইনোর, ইরাক, আজারবাইজান, জাযিরাতুল আরব, শাম (সিরিয়া), ফিলিস্তিন, বাইতুল মাক্বদিস, দামেস্ক, ভারতবর্ষ ও অন্যান্য স্থান। ভারতবর্ষ ভ্রমণের সময় তিনি বেশ কিছুদিন 'সুমনাথ'-এ থেকেছিলেন। তিনি সেখানকার পণ্ডিতদের কাজকর্ম মনোযোগসহ পর্যবেক্ষণ করে তাদের ক্রিয়া-কলাপে প্রয়োজনীয় সংস্কার-সাধনে বিশেষ ভূমিকা পালন করেন।

## হযরত শায়খ সাদির সাহিত্যকর্ম

কে না শুনেছেন বিশ্ববিখ্যাত 'গুলিস্তাঁ' ও 'বুস্তাঁ' কিবাতদ্বয়ের কথা। হযরত শায়খ সাদি রাহিমাহুল্লাহর এ দুটো গ্রন্থ আজো সমস্ত বিশ্বব্যাপী বিভিন্ন ভাষায় অনূদিত হয়ে প্রকাশ হচ্ছে। অসংখ্য সাহিত্যপ্রেমিক এগুলো পাঠ করে উপকৃত হচ্ছেন। এ গ্রন্থদ্বয়ে প্রাঞ্জল ফার্সি ভাষায় শায়খ সাদি রাহিমাহুল্লাহ সতর্কীকরণ, উপদেশ, প্রাজ্ঞতা ও রাজনীতি ইত্যাদি বিষয়ের ওপর আলোচনা করেছেন। মূল ফার্সি ভাষায় তো বটেই- এমনকি অনূদিত ভাষায়ও এগুলো পাঠ করলে পাঠকের মন-মানসিকতায় যোগান দেয় অপূর্ব সাহিত্যরস ও প্রশান্তি। অনুরূপ বিষয়গুলোর ওপর এরূপ উচ্চমানের লেখালেখি সত্যিই বিরল। বাস্তবে, উভয় গ্রন্থের বৈশিষ্ট্য হচ্ছে উত্তম আখলাক গঠন ও আত্মশুদ্ধির পথ ও পাথেয় অর্জনের দিক-নির্দেশনা। আমরা যদি কিছুটা গভীরভাবে এ গ্রন্থদ্বয়ের প্রতি দৃষ্টিপাত করি তাহলে দেখতে পাবো যে, এতে সত্যিকার অর্থে খুব সূক্ষ্মাতিসূক্ষ্ম আলোচনা হয়েছে উত্তম আখলাক গঠন ও আত্মশুদ্ধি লাভের উপায়-উপকরণ নিয়ে।

নিচে আমরা শায়খ কামরুজ্জামান সাহেবের গ্রন্থ 'আক্বওয়ালে সালাফ' থেকে এ গ্রন্থদ্বয় সম্পর্কে কিছু হৃদয়োন্মচনী আলোচনা তুলে ধরছি।

শায়খ কামরুজ্জামান বলেন: “আমার মন বলছে গুলিস্তাঁ’র প্রাথমিক অংশের উদ্ধৃতি দিতে- যাতে আছে অসাধারণ আবেগপূর্ণ ও সমন্বিত প্রশংসাসমৃদ্ধ রচনা।”

**প্রশংসাসমৃদ্ধ রচনা**

শায়খ সাদি রাহিমাহুল্লাহ লিখেন: “আল্লাহ সুবহানাহু ওয়াতা’আলার একান্ত দয়া ও অনুগ্রহ হেতু তাঁরই ইবাদতকে নৈকট্য লাভের মাধ্যম বানিয়েছেন। আর তাঁর শুকরিয়া আদায় করলে তাঁর পক্ষ থেকে আরো বেশি বেশি অনুগ্রহ ও দয়া লাভ বর্ষিত হয়। আমাদেরকে দীর্ঘকাল বেঁচে থাকতে শ্বাস গ্রহণ সাহায্য করে। আর আমরা যখন নিঃশ্বাস ফেলি, আমাদের আত্মায় প্রবাহিত হয় আনন্দের স্রোত। সুতরাং প্রতিটি দমে আছে দুটি অনুগ্রহ এবং আমাদের জন্য এটা ওয়াজিব যে, প্রত্যেকটি অনুগ্রহের জন্য শুকরগুজার করতে হবে তাঁর দরবারে। আল্লাহ তা’আলা ইরশাদ করেন:

اعْمَلُوا آلَ دَاوُودَ شُكْرًا * وَقَلِيلٌ مِنْ عِبَادِيَ الشَّكُورُ

-“হে দাউদ পরিবার! কৃতজ্ঞতা সহকারে তোমরা কাজ করে যাও। আমার বান্দাদের মধ্যে অল্পসংখ্যকই কৃতজ্ঞ।” [সাবা : ১৩]

আল্লাহ তা’লার অসংখ্য দয়া ও অনুগ্রহের শুকুরগুজার ও কৃতজ্ঞতা প্রদর্শন বান্দার পক্ষে অসম্ভব। কারণ আল্লাহ তা’আলা (উক্ত আয়াতে করীমে) বলে দিয়েছেন: হে দাউদ পরিবার! আমার প্রতি কৃতজ্ঞতা হেতু আমল করো। আমার বান্দাদের মধ্যে অল্প ব্যক্তিরাই কৃতজ্ঞ।

সুতরাং কোনো বান্দা যখন বুঝতে পারে কৃতজ্ঞতা জ্ঞাপনে নিজের অপারগতা এবং সে তাঁর দরবারে এজন্য ক্ষমা চায়, তখন সে তাঁর প্রিয় বান্দায় রূপান্তর হয়ে যায়। বাস্তবে এটুকু ছাড়া কেউ কী তাঁর হক্ব অনুযায়ী শুকুরগুজার করার ক্ষমতা রাখে?

**বিভিন্ন ঘটনা**

**১. পবিত্র হজ্জের উদ্দেশ্যে যাত্রাকালীন ঘটনা:** শায়খ সাদি রাহিমাহুল্লাহর বিশেষ আকর্ষণ ছিলো পবিত্র হজ্জ পালন ও হারামাইন শরীফাইনের প্রতি। অধিকাংশ জীবনীকার বলেছেন, তিনি চৌদ্দ বার পবিত্র হজ্জ পায়দল পালন করেছেন। তবে শায়খ সাদি নিজে বলেন নি- তিনি ক’বার হজ্জ করেছিলেন। অবশ্যই পায়দল হজ্জ পালনের ব্যাপারটি বিভিন্ন কিতাবে উল্লেখ করেছেন।

গুলিস্তাঁ কিতাবে তিনি বলেন: একদা মক্কা শরীফের নিকটস্থ মরুভূমিতে হাটতে হাটতে আমি এতোই ক্লান্ত হলাম যে, আর এক কদমও অগ্রসর হতে পারছিলাম না। আমি বালুকার ওপর কাত হয়ে বিশ্রাম নিলাম। আমাদের সঙ্গী কাফেলা নেতাকে বললাম, আপনারা চলে যান। আমি এখানেই পড়ে থাকবো। তিনি বললেন:

একজন পায়দল বেচারা আর কতোক্ষণ হাটতে সক্ষম হতে পারে? আমি দ্রুতগামী উটের চেয়েও তাড়াতাড়ি হেটেছি একটি মেদি দেহ নিয়ে। যদি আমার মতো কোনো মেদিদেহের লোক [দীর্ঘদিন হাটার কারণে] পাতলা চিপচিপে হয়ে পড়ে, তাহলে আপনার মতো পাতলা ব্যক্তিতো (হাটতে হাটতে) মারা যাবে!

ও আমার ভাই! মক্কার হারাম শরীফ আমাদের সম্মুখে। ওপরদিকে চোর-ডাকাতরা আমাদের পেছনে লেগে গেছে। আপনি যদি সাহস করে সামান্য আরো একটু অগ্রসর হন তাহলে মাঠের অপরপ্রান্তে পৌঁছুয়ে যাবেন। আপনি যদি এখানে পড়ে থাকেন ও নিদ্রামগ্ন হন তাহলে মউত ছাড়া আর কিছু আপনার সম্মুখে থাকবে না। বলা হয়ে থাকে:

যখন আপনি খোলা মরুভূমিতে ভ্রমণে থাকেন, মন বলে- আহ! যদি ঐ বাবলাবৃক্ষের ছায়ায় ঘুমিয়ে পড়তাম! কিন্তু আপনি তো তখন এ আনন্দ লাভের লালসায় নিজের জীবনও বিসর্জন দিতে পারেন, সেটা ভাববেনই না।[৮৮]

২. একব্যক্তি সিদ্ধান্ত নিয়েছে হজ্জে যাবে নগ্নপদে, নগ্ন-মাথায়। সে কুফা থেকে বহির্গামী একটি কাফেলার সঙ্গী হলো যেটি যাচ্ছিলো হিযাজে। আমি অনুসন্ধান করে জানলাম, লোকটি ছিলো শূন্যহস্ত। তার হাতে একটি টাকাও নেই। এরপরও সে কাফেলার সাথে হেটে চলছিলো প্রেম-মাতাল হালে। সে আগে বাড়ছিলো আর বলছিলো এই কথাগুলো:

আমি না করেছি আরোহণ কোনো উটের পিঠে, না আমি বহন করছি ভারী কিছু উটের মতো। আমি না কোনো বাদশাহ কোনো প্রজাদের ওপরে, না আমি কোনো বাদশাহর গোলাম। না আমি দুঃখিত-পীড়িত

[৮৮] গুলিস্তাঁ দ্রষ্টব্য।

বর্তমান দ্বারা, না আমি চিন্তিত ভবিষ্যতের ভাবনায়। আমি আছি জ্যান্ত
সহজভাবে এবং জীবনকে করে দিচ্ছি অতিবাহিত অতিসহজে।

একজন উট-চালক তার দিকে তাকিয়ে বললো: "হে ফকির! তুমি কোথায় যাচ্ছো? ফিরে যাও! অন্যথায় তুমি ভীষণ কষ্টে পড়ে মৃত্যুর কোলে ঢলে পড়বে।" এ কথায় সে মোটেই বিচলিত হলো না। হাটতেই থাকে। এ আপাতদৃষ্টিতে কাকতালীয় ঘটনাটির প্রতি লক্ষ করো: যখন কাফেলা নাখলা বনি মাহমুদে যেয়ে হাজির হলো, ঐ ধনাঢ্য উট-চালক চলে গেলো পৃথিবীর মায়া ছেড়ে চিরতরে। ফকির বেঠা তখন মরদেহের মাথার নিকট দাঁড়িয়ে বললো:

আমি তো কষ্টভোগ করে মরি নি, কিন্তু তুমি মরে গেলে দ্রুতগামী
উঠের সওয়ারী হয়েও।

**৩. হযরত শাখ সাদী রাহিমাহুল্লাহ আরেকটি ঘটনা বর্ণনা করেন:** আমার এক হজ্জের ভ্রমণকালে আমি কজন বন্ধু, খাদিম যুবক সুফিদের সঙ্গী হলাম। পথিমধ্যে তারা মাঝে মাঝে হালের অবস্থায় আবৃত্তি করতে থাকে মা'রিফতি কবিতা। কাফেলার একজন বুজুর্গ সদস্য ছিলেন। তিনি তাদেরকে এজন্য কঠোর ভর্ৎসনা ও তিরস্কার করেন। কাফেলা যখন নাকিখ বনি হিলাল নামক স্থানে পৌঁছুলো, তখন স্থানীয় এক আবিসিনীও ছেলে এসে শুরু করলো কবিতা আবৃত্তি। কবিতার কথাগুলো ছিলো হৃদয়-বিদারক ও ভেসে আসছিলো তার সুরের মাঝ থেকে ভীষণ যন্ত্রণার ছাপ। আকাশে মুক্তভাবে উড়ন্ত পাখিগুলোও থেমে যাচ্ছিলো সুরের লহরীতে। আমরা দেখলাম ঐ তিরস্কারকারী বুজুর্গের উটনী নৃত্যু শুরু করে দিয়েছে।

বুজুর্গ উটনীর পিঠ থেকে মাটিতে নেমে গেলেন। সাথে সাথে উটনী ছুটে ছললো মরুভূমির দিকে!

**৪. শায়খ সাদি রাহিমাহুল্লাহ অন্যত্র বলেন:** আমরা হিযাজের উদ্দেশ্যে যাত্রাকালে কাফেলার মধ্যে একজন বুজুর্গ ছিলেন যার পরনে ছিলো ত্যানা। মিনায় কুরবানী দেওয়ার জন্য একজন ধনাঢ্য আরব ব্যক্তি তাকে ১০০ দিনার দান করলেন। এরপর ভ্রমণকালে একদল বনি কুফাজার ডাকাত আমাদের ওপর আক্রমণ চালায়। আমাদের নিকট যা-ই ছিলো, তারা সব লুট করে নিয়ে যায়। কাফেলার সকল সদস্য সর্বস্ব হারিয়ে কাঁদতে লাগলেন। তারা হতাশায় চিল্লাচিল্লি শুরু করলেন। কিন্তু

ত্যানাবস্ত্র পরিহিত ঐ বুজুর্গ এতে মোটেই বিচলিত হলেন না। তাকে দেখে মনে হচ্ছিলো কিছুই হয় নি! আমি তাঁকে জিজ্ঞেস করলাম, "হয়তো আপনার কাছ থেকে ডাকাতরা কেনো টাকা নেয় নি?" তিনি জবাব দিলেন, "তারা অবশ্যই নিয়েছে! কিন্তু এ ব্যাপারে আমার মনে কেনো ধরনের প্রতিক্রিয়া হয় নি- কারণ আমি এ টাকার প্রতি কেনো আকর্ষণ বোধ করি নি।"

তোমার অন্তরকে কোনো কিছুর প্রতি জড়িয়ে রেখো না
না জড়িয়ে রাখো কারোর প্রতি।
ভাই! যখন তুমি জড়িয়ে যাবে তখন
এ থেকে আলাদা হয়ে গেলে- সইতে যে কষ্ট লাগবে।

**৫. তিনি আরো লিখেছেন:** আমরা এক বেদুঈনের সাক্ষাৎ পেলাম। সে তার পুত্রকে বলছিলো:

يا بــني، إنك مسئـول يـوم القيامة ماذا اكتسبت ولا يـقال بمن انـتسْ

"হে আমার প্রিয় সন্তান! রোজ কিয়ামতে তোমাকে জিজ্ঞেস করা হবে যাকিছু অর্জন করেছো সে সম্পর্কে, তুমি (কোন বংশের সঙ্গে) কোথায় অধিভুক্ত ছিলে, সেটা জিজ্ঞেস করা হবে না।"

মানুষ কাবার গিলাফে চুমো খায়। এতে এটি তার নির্মাতা রেশমগুটি দ্বারা অতিরিক্ত মর্যাদা কিংবা সম্মানপ্রাপ্ত হলো না। বরং এটি মর্যাদাপ্রাপ্ত হয়েছে সম্মানিত বস্তুকে (কাবা শরীফ) জড়িয়ে রাখার কারণে।

**৬. গুলিস্তাঁর সপ্তম অধ্যায়ে তিনি লিখেছেন:** এক বছর পায়দল হজ্জে গমনের সময় যাত্রীদের মধ্যে ঝগড়া বাধে। এ ভ্রমণকালে আমিও একজন পায়দল হজ্জযাত্রী ছিলাম। মূল কথা হলো, আমরা সবাই ঝগড়ায় জড়িত হয়ে পড়ি, অনেক গোনাহ করে ফেলি। কাফেলার একজন যাত্রী উঠের পিঠে বসা ছিলেন। তিনি আমাদের ঝগড়া-ঝাটি দেখছিলেন। আমাদেরকে ডেকে বললেন: "যখন কোনো হাতী চৌকুপি নকশাখচিত গালিচার ওপর পায়দল হেটে যায়, তখন আগের থেকে বেশি শান্ত থাকে। কিন্তু এসব হাজযাত্রী নগ্নপায়ে বিরাট দূরত্ব পাড়ি দিয়েও আগের থেকেও আরো বেশি অস্থির হয়ে পড়েছে!

ওসব ঝগড়ায় লিপ্ত হজ্জযাত্রীর প্রতি আমার এ বার্তা পৌঁছুয়ে দাও
মানুষকে হত্যা ও ধ্বংস করো, ক্ষতিসাধন করো আল্লাহর সৃষ্টিতে,

ওদের বলো: 'তোমরা হজ্জযাত্রী নও! বরং হজ্জযাত্রী হচ্ছে তোমাদের
উটগুলো
কারণ, এসব বেচারা জন্তু কাটার বেদনা সয়েও ভারী বোঝা বহন করে।

**৭. হযরত শায়খ সাদী রাহিমাহুল্লাহর হজ্জের ভ্রমণকালীন সর্বাধিক হৃদয়বিদারক ও ভয়ঙ্কর কাহিনী হচ্ছে এই:**

আমি একজন সুফিকে দেখতে পেলাম কাবার প্রবেশদ্বারে দাঁড়িয়ে নিজের মাথা নিজেই বুলাচ্ছেন। তাঁর চোখদুটো অশ্রুসজল। কণ্ঠ থেকে বেরিয়ে আসছিলো এ কথাগুলো: "হে মহান করুণাময় ও ক্ষমাশীল! আপনি সর্বাধিক জ্ঞাত যে, একজন জালিম ও জাহিল লোক ভুলত্রুটি ও অপরিপক্ক আমল ছাড়া আর কিছুই করার ক্ষমতা রাখে না।"

আমার মাঝে না আছে আনুগত্যতা ও না আছে সঠিক আমল
যদ্দারা আমি পেতে পারি কিছুটা সবলতা,
সুতরাং তোমার সকাশে আমার দুর্বলতা হেতু
শুধু উপস্থাপন করছি ক্ষমাপ্রার্থনা।
পাপিরা তাওবাহ করে পাপের জন্যে
আর আ'রিফরা ক্ষমা চায়,
তাদের আমলের মধ্যে ত্রুটি হেতু।

অতিশয় আকুল উপাসকরা নিজেদের আমলের বদলা পেতে আবেদন জানায়। ব্যবসায়ীরা পণ্যের বিনিময়ে মূল্য চায়। কিন্তু আমি যে এক মূল্যহীন গোলাম। আমি এসেছি শুধু একটুকু আশা বুকে নিয়ে, আমার তো কোনো ভালো আমল নেই। আমি তোমার দরবারে এসেছি ভিক্ষা চাইতে। আমি আসি নি বাণিজ্য করতে।

اِصْنَعْ لِيْ مَا أَنْتَ أَهْلُهُ وَلَا تَـفْعَلْ بِنَا مَا نَحْنُ أَهْلُهُ

-আমাদের জন্য নিজের দয়া থেকে যাকিছু করার করুন। তবে আমাদের (পাপের) প্রাপ্য যাকিছু তা আপনি করবেন না।

যদি তুমি চাও গো প্রভু আমাদেরকে করে দিতে ধ্বংস; আর যদি তুমি চাও হে ক্ষমাশীল, আমাদারেকে ক্ষমা করেও দিতে পারো। আমাদের মস্তক ও মুখাবয়ব তব সকাশে অবনত। গোলাম তো নির্দেশ দেওয়ার

ক্ষমতা রাখে না। যাকিছু নির্দেশ তুমি দেবে তাতেই আমরা খুশি, যাকিছু তোমার সন্তুষ্টির কারণ তাতেই আমরা রাজি।

শায়খ সাদি রাহিমাহুল্লাহ বলেন: আমি দেখলাম একজন ভিক্ষুক বাইতুল্লাহ শরীফের দরোজার সামনে দাঁড়িয়ে অঝোর ধারায় অশ্রু বিসর্জন করছে। তার কণ্ঠ থেকে বেরিয়ে আসছিলো এই হৃদয়নিংড়ানো কথাগুলো: "ও প্রভু! আমার টুটাফাটা আমল ও আনুগত্যকে কবুল করার জন্য আমি তোমাকে আবদার জানাচ্ছি না। তোমার দরবারে আমার একমাত্র আবদার হচ্ছে এই: আমার পাপের মাঝখানে একটিমাত্র মার্জনার রেখা টেনে দাও।"

**৮. বুস্তাঁর একস্থানে শায়খ সাদি রাহিমাহুল্লাহ বলেন:** একজন হাজ্জী গজদন্তের তৈরি একটি চিরুনী আমাকে দান করলেন। আমি জানতে পেরেছি, এ লোকটি একদা আমার বিরুদ্ধে অভিযোগ তুলেছিলো। এমনকি আমাকে কুকুর বলে গালি দেয়। একথা মনে পড়তেই আমি চিরুনীখানা তার প্রতি ছুড়ে ফেললাম। বললাম, 'এ হাড্ডি টুকরোর আমার কেনো প্রয়োজন নেই। আর কখনও আমাকে কুকুর বলে গালি দেবে না। আমি হয়তো শিরকা খেয়ে বেঁচে থাকতে পারি, তাই বলে এটা ভেবোনা যে, একজন মাংশাসী কর্তৃক নিজেকে অপমানিত হওয়া সহ্য করবো।[৮৯]

**৯. বেদনাতুর মুনাজাত:** বুস্তাঁর দশম অধ্যায়ে শায়খ সাদি রাহিমাহুল্লাহ একজন উন্মাদ হজ্জযাত্রীর কণ্ঠে উচ্চারিত বেদনাতুর ও হৃদয়বিদারক একটি মুনাজাত লিপিবদ্ধ করেছেন। যে কেউ এটি শুনবে, তার চোখ অশ্রুসিক্ত না হয়ে পারবে না। মূল ফার্সি ভাষায় লিখিত এ দু'আটি অপূর্ব। এখানে আমরা যেটকু সম্ভব ভাবার্থ সরল বাংলায় তুলে ধরছি পাঠকদের জন্য। এ দুআর অনুসরণে আল্লাহর দরবারে কাকুতি-মিনতি করার তাওফিক কামনা করছি যাতে অনুরূপভাবে তাঁর নিকট আবদার জানাতে সক্ষম হই।

শায়খ সাদি রাহিমাহুল্লাহ বলেন, "আমি যখন হারাম শরীফের ভেতর এক পাগলের দু'আ শ্রবণ করলাম তখন আমার সমস্ত দেহের মধ্যে শুরু হয়ে যায় কম্পন।

[৮৯] বুস্তাঁ, ষষ্ঠ অধ্যায়।

লোকটির চোখ থেকে অশ্রু ঝরে বুক ভিজে যাচ্ছিলো। সে কাঁদতে কাঁদতে মহান দয়াময়ের নিকট আবদার জানাচ্ছিলো:

“হে প্রভু! আমাকে ধরাশায়ী হতে দিয়ো না, কারণ কেউ আমার নেই, যে আমার হাতে ধরবে! তুমি যদি আমাকে করুণার সাথে ডাক দাও কিংবা তোমার দরোজা থেকে তাড়িয়ে দাও- উভয় ক্ষেত্রে আমি অন্য কারোর সম্মুখে আমার মাথা নতো করবো না।

হে প্রভু! তুমি তো জানো আমি নিঃস্ব ও নিরুপায়। আমার নিজের নফসে আম্মারার তোষামোদির মাঝে আমি বিলুপ্ত হয়ে গেছি। এই ভীষণ বিদ্রোহী নফস এমন এক পথে চলে তার রাজত্ব কায়েম করেছে- যা নিয়ন্ত্রণ করতে ব্যর্থ হয়েছে আমার বুদ্ধিক্ষমতা।

কে আছে এমন, যে তার নফস ও শয়তানের কুমন্ত্রণাকে সম্পূর্ণরূপে নিয়ন্ত্রণ করতে পেরেছে? পিপীলিকা কী কখনো চিতাবাঘের বিরুদ্ধে যুদ্ধে বিজয়ী হয়েছে?

ওহে আমার প্রভু! তোমার রাস্তায় যারা আছেন তাঁদের ওয়াসিলায় আমাকে দান করুন সীরাতে মুস্তাক্বিম। ঐ দুটি দুশমন (নফস ও শয়তান) থেকে বাঁচতে তোমার নিকট আশ্রয় চাই।

ওহ আল্লাহ! তোমার পবিত্রতা ও অনন্য অসীম নিরুপম সিফাতসমূহের ওয়াসিলায়, এই মহান হজ্জের মওসুমে লাখো কণ্ঠে ধ্বনিত বাইতুল্লাহর হজ্জযাত্রী আপনার পাগলদের ‘লাব্বাইক’ ডাকের ওয়াসিলায়, মদীনা মুনুওয়ারায় কবর শরীফে শায়িতজন (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) এর ওয়াসিলায়, ওসব মুজাহিদীন যারা উন্মুক্ত তরবারি হাতে ময়দানে থাকেন ও শত্রুদেরকে ‘নারীদের’ সঙ্গে তুলনা করেন, তাঁদের ওয়াসিলায়, সুফি-দরবেশদের অলঙ্কৃত ইবাদত-বন্দেগীর ওয়াসিলায়, যৌবনোদ্দীপ্ত যুবকদের সত্যবাদিতার ওয়াসিলায়, একটিমাত্র শ্বাসের

মধ্যকার দুর্ভাগ্য থেকে আমাকে দুবার ভিক্ষা চাওয়া থেকে পরিত্রাণ দিন।[৯০]

হে মহান! যেসব বস্তুর দিকে তাকানো আমার জন্য না-জায়েয, সেসব বস্তুর প্রতি দৃষ্টিপাত করতে আমার চোখযুগল ফিরিয়ে রাখো। তোমার অপছন্দ কোনো কাজ করার শক্তি আমাকে দেবে না।

হে প্রভু! তোমার এ মহাবিশ্বের মাঝে আমি একটিমাত্র ঝাররা (কণা) ছাড়া আর কিছু নয়। অন্ধকারের মাঝে আমার অস্তিত্ব ও অনস্তিত্বে কোনো পার্থক্য নেই- উভয়টি সমান।

তোমার দয়ার আপ্তাবের একটিমাত্র অংশু আমার জন্য যথেষ্ট। কারণ, আমাকে তো তোমার পক্ষ থেকে দানকৃত এ অংশু ছাড়া কেউ দেখতেই পাবে না।

হে প্রভু দয়াময়! তুমি যদি স্বীয় ইনসাফ ও সমধিকার দ্বারা কবজা করে নাও, আমি তোমার দরবারে ভিক্ষা চাইবো- কারণ, তোমার ক্ষমাশীলতার মাঝে এরূপ কেনো অঙ্গীকার নেই।[৯১]

হে আল্লাহ! তোমার এ দরোজা থেকে আমাকে বিফলমনোরথে ফিরিয়ে দিয়ো না। কারণ আর অপর কোনো দরোজা নেই যেথায় আমি যেতে পারি।

যদিও আমি কিছুদিনের জন্য অজ্ঞতা ও অপরিপক্কতা হেতু গাফিলতির মধ্যে থেকে থাকি, এখন দরোজাটি তুমি আমার জন্য বন্ধ করো না, প্রভু হে! কারণ আমি তো নিজেকে এখানে উপস্থিত করেছি।

---

[৯০] বাস্তবে এটা তাওহীদের হাক্বিক্বাত উন্মোচনের জন্য দুআ। একটি শ্বাসের মধ্যে দুজনের স্থান নেই। অন্য কথায়, দুর্ভাগ্যে পতিতাবস্থায়ও তাওহীদের ওপর অটল থাকতে হবে- এটা ছাড়া গত্যন্তর নেই। - আক্বওয়ালে সালাফ।

[৯১] অর্থাৎ, তোমার ক্ষমাশীলতা এসেছে তোমার রাগের পূর্বে।

ওহ দয়াময়! আমার লজ্জাজনক অপরাধের কারণ হেতু কী অজুহাত দিতে পারি- শুধুমাত্র তোমার নিকট নিজেকে সম্পূর্ণরূপে আত্মসমর্পণ ছাড়া?

ওহ অসীম ধনাঢ্য মহাপ্রভু! আমি গবীর-নিঃস্ব! আমাকে আমার পাপের দরুণ কব্জা করবেন না। একজন ধনী লোকের দয়া তো গরীবের ওপরই নিপতিত হয়।

আমার দুর্বল অবস্থার ওপর কীভাবে কাঁদবো? তবে আমি দুর্বল হলেও যাঁর ওপর ভরসা করি তিনি তো সর্বক্ষমতার অধিকারী!

ও আল্লাহ! আমি আমার অঙ্গীকার গাফিলতির কারণে ভেঙ্গে ফেলেছি। আমার প্রচেষ্টার শক্তিমত্তা কী-ই বা প্রর্দশনে সক্ষম তবো নির্দেশনার সম্মুখে?

আমার পরিকল্পনা দ্বারা কিছুই অর্জন করতে পারবো না। হে প্রভু দয়াময়! এ ব্যাপারটিই কী যথেষ্ট নয় আমাকে ক্ষমা করে দেওয়ার জন্য?

প্রভু গো আমার! যাকিছু আমি করেছি, তুমি তা আবর্জনায় ফেলে দিয়েছো। আমি কীভাবে তোমার পবিত্রতার সম্মুখে দাঁড়াতে পারি?

হে প্রভু! তোমার নিয়ন্ত্রণ থেকে নিজেকে কখনও মুক্ত করতে পারবো না। কারণ তোমার এ নিয়ন্ত্রণ তো আমার ওপর স্বয়ংক্রিয় আছে।”[৯২]

হযরত শায়খ সাদি রাহিমাহুল্লাহর বুস্তাঁ ও গুলিস্তাঁ হচ্ছে মা’রিফাতের সাগর ও জ্ঞান-প্রজ্ঞার মহামূল্যবান কোষাগার। যুগ যুগ ধরে ফার্সি সাহিত্যপ্রেমীরা এ থেকে কুড়িয়ে নিচ্ছেন অমূল্য সাহিত্যরসপূর্ণ রত্নালঙ্কার। তরীকতের সালিকরা এতে খুঁজে পান সীরাতে মুস্তাক্বিমে চলার দিক-নির্দেশনা। কালজয়ী এ গ্রন্থদ্বয় থেকে রোজ কিয়ামত

[৯২] সুবহানাল্লাহ! হযরত মাওলানা হাবিবুর রহমান আজমী রাহমাতুল্লাহি আলাইহি কী সুন্দরই না বলেছেন, “শায়খ সাদির এ কথাগুলো স্বর্ণাক্ষরে লিখে রাখা উচিৎ।” -আক্বওয়ালে সালাফ।

পর্যন্ত গণনাতীত বিদগ্ধ আত্মাসমূহ গ্রহণ করতে থাকবে জ্ঞান-প্রজ্ঞার মূল্যবান খনিজসম্পদ ও হৃদয়োন্মুচনী উপদেশসমূহ। কলেবর বৃদ্ধি হয়ে যাওয়ার আশঙ্কায় ইচ্ছে থাকাসত্ত্বেও এ দুটো মহামূল্যবান গ্রন্থ থেকে অতিরিক্ত আর কিছু লিখতে না পারায় অত্যন্ত দুঃখিত সবার নিকট। তবে সুখবর হচ্ছে, উভয় কিতাবের অনুবাদ বাংলাসহ বিভিন্ন ভাষায় হয়েছে। আগ্রহী পাঠকরা চাইলে কিতাব দুটো অধ্যয়ন করতে পারবেন সহজেই। এ প্রসঙ্গে মুসলিহুল উম্মাত হযরত মাওলানা ওয়াসিউল্লাহ সাহেব রাহিমাহুল্লাহর একটি উদ্ধৃতি তুলে ধরার প্রয়াস পাচ্ছি। তিনি প্রায়ই নিম্নোক্ত কাহিনীটি তুলে ধরতেন:
“আমি একজন আরব বাদশাহ সম্পর্কে শুনেছি যে, তিনি তার বাইতুল মালের উজিরকে বলেন: ‘ওসব কর্মীদের বেতন-ভাতা দ্বিগুণ করে দাও- কারণ, তারা সব সময় আমার নির্দেশ পালনে অপেক্ষারত থাকে। একই সময়, অপর কর্মীরা সময় কাটায় খেলাধূলা ও চিত্তবিনোদনে। তারা আমার নির্দেশ পালনে খুবই অলস।’

এক বুজুর্গ যখন ব্যাপারটি সম্পর্কে জানলেন, তাঁর কণ্ঠ থেকে সাথে সাথে উচ্চস্বরে এক হৃদয়বিদারক চিৎকার ধ্বনিত হলো। লোকজন ছুটে এসে তাঁকে জিজ্ঞেস করলো, ‘আপনি কী দেখেছেন, শায়খ? কিসের জন্য এতো উচ্চস্বরে চিৎকার দিলেন?’ তিনি জবাব দিলেন, ‘আল্লাহ তা’আলার দরবারে উপস্থিত তাঁর বান্দাদের অবস্থা ঠিক অনুরূপ (বাদশাহ যাদের বেতন-ভাতা বাড়ালেন)।’

দুটি দিনের জন্য যদি কেউ বাদশার খিদমতে থাকে
তৃতীয় দিনের আগমনক্ষণে অবশ্যই বাদশাহ নামদার
এ গোলামের প্রতি দৃষ্টিপাত করবেন।

আমি আশাকরি মহান প্রভু তাঁর একান্ত অনুগত বান্দাদেরকে স্বীয় নৈকট্য দান থেকে বঞ্চিত করবেন না।”

## মূল্যবান বাণী

১. প্রথমেই আমরা শায়খ সাদি রাহিমাহুল্লাহর কয়েকটি পংক্তি তুলে ধরছি। এসব কবিতা মূলত তাওহিদ সম্পর্কে মূল্যবান বাণী।

(ক)
যদি মানুষ তোমাকে যাতনায় ফেলে, দুঃখিত হয়ো না

নিজেকে সান্ত্বনা দাও- আরাম ও আঘাত বাস্তবে মানুষ থেকে আসে না।

(খ)
বন্ধুত্ব ও শত্রুতা আল্লাহ থেকে আসে বলে চিবেচনা করো
কারণ, শুধু তিনিই নিয়ন্ত্রণ করেন শত্রু ও মিত্র উভয়ের হৃদয়।

(গ)
যদি তুমি জ্ঞাত থাকো, কোনো বিশেষ সংবাদ হৃদয়ে বেদনা দেবে
চুপ হয়ে যাও (এটা উচ্চরণ করো না), অপরকে এটা বলতে দাও।
হে বুলবুলি! গুলবাগের সুসংবাদ আমাদেরে বলো-
আর যতো দুঃসংবাদ- পেঁচার জন্য রেখে দাও।[৯৩]

**২. সুফিদের বিশুদ্ধ পথ: শায়খ সাদি রাহিমাহুল্লাহ বলেন:**

আমি শুনেছি, আল্লাহর ওলিরা নিজেদের শত্রুদের হৃদয়কেও সংকোচন করেন নি। তাহলে, তুমি কীভাবে তাঁদের স্তরে উন্নীত হবে- যদি তুমি বন্ধুদের সাথেও বিতর্কে জড়িয়ে ঝগড়া করো?

**৩. সত্যিকার ভালোবাসার স্বরূপ: তিনি বলেন:**

সত্যিকার আনুগত্যশীল গোলামদের ভালোবাসা নৈকট্য ও দূরত্ব উভয় ক্ষেত্রেই সমান থাকে। অনুপস্থিতিতে তারা কখনো তোমার ত্রুটি খুঁজবে না। না তারা উপস্থিতিতে একেবারে অতিআনুগত্যতা প্রদর্শন করবে।

**অপরদিকে (স্বার্থপর বন্ধুত্ব হচ্ছে):**

সে যখন তোমার সম্মুখে আসবে, সে নিঃস্ব আনুগত্যশীল বকরির মতো। যখন সে তোমার পেছনে যাবে তখন সে ভয়ঙ্কর নেকড়ের মতো হিংস্র।

**লক্ষণীয়:** *এ যুগের বন্ধুত্বের স্বরূপ অধিকাংশ ক্ষেত্রে এরূপই হয়ে থাকে। একে ‘মুনাফিকী’ বলে। এখন এটা এতো বেশি পরিলক্ষিত হচ্ছে যে, যুগের মুদ্রাই যেনো এ মুনাফিকী! শত্রু ও মিত্রকে আলাদাকরণ এখন প্রায় অসম্ভব। আপনার*

---

[৯৩] গুলিস্তাঁ - অধ্যায় ৮, পৃ. ২১৯।

*উপস্থিতিতে দেখবেন কেউ খুব বেশি বন্ধুত্বপূর্ণ ভাব-কণ্ঠে কথা বলছে। একইসময় তার মনে কিন্তু লুকানো আছে আপনার প্রতি অশুভ কামনা ও বিদ্বেষ। একমাত্র আল্লাহর অনুগ্রহপ্রাপ্তরা এই মুনাফিকী রোগ থেকে মুক্ত। আমরা তাঁর দরবারে আশ্রয় কামনা করি।*

**৪. তাসাওউফের বাস্তবতা:**

কিছু লোক শায়খ সাদি রাহিমাহুল্লাহকে প্রশ্ন করলেন: 'তাসাওউফের বাস্তবতা কী?' তিনি জবাব দিলেন, "অতীতকালে একদল লোক ছিলেন, যাদেরকে বাহ্যিক দিক থেকে দেখেতে মনে হতো তারা ভীষণভাবে মর্মপীড়িত। বাস্তবে আন্তরিকভাবে তারা ছিলেন অত্যন্ত প্রশান্ত-প্রসন্ন। কিন্তু এ যুগে আমরা দেখতে পাই অনেক লোক বাহ্যিকভাবে খুবই শান্ত-শিষ্ট মনে হয়, কিন্তু বাস্তবে তারা আভ্যন্তরীণভাবে ভীষণ মর্মপীড়িত।

> তোমার হৃদয় যখন নিরুদ্দেশ হয়ে যাযাবর থাকে সর্বদা
> তুমি কখনো পারবে না হৃদয়কে নীরব-নির্জনতায় থেকে পবিত্র করতে।
> কিন্তু তুমি যদি মালিক হও টাকা-কড়ি, ক্ষমতা-ব্যবসা ও সবকিছুর-
> একই সময় তোমার হৃদয়টি ধ্যানস্থ থাকে আল্লাহর প্রতি-
> তাহলে তুমি সত্যিই নির্জন ও একাকী আছো প্রভুর সাথে।

শানিত-দন্তের চিতাবাঘের জন্য আক্ষেপ অনুভব করা আর বকরির পালের প্রতি অন্যায় করা হচ্ছে সামর্থবোধক।"[৯৪]

**শায়খ সাদি রাহিমাহুল্লাহর প্রতি পীরের উপদেশ**

হযরত শায়খ শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ তাঁর এ প্রিয় মুরিদকে গুরুত্বপূর্ণ দুটি উপদেশ প্রদান করেন। শায়খ সাদি রাহিমাহুল্লাহ এ ব্যাপারে বলেন: "আমার পীরজাদা হযরত শিহাবুদ্দিন রাহিমাহুল্লাহ সমুদ্রে ভ্রমণকালে আমাকে দুটি উপদেশ দেন:

১. অতিমাত্রায় আত্মগর্ব ও অহঙ্কার থেকে নিজেকে মুক্ত রাখো।

---

[৯৪] এ বাক্যটির মাধ্যমে অন্যায় নির্যাতনের অবজ্ঞেয়তা ও নির্যাতনকে সহায়তার ঘৃণ্যতা ফুটে ওঠেছে। আমরা আল্লাহর দরবারে আশ্রয়প্রার্থী।

২. অপরের প্রতি কখনো কুদৃষ্টিপাত করো না।[৯৫]

**জ্ঞানের সঙ্গে উত্তম চরিত্রের যোগসূত্র**

হযরত সাদি রাহিমাহুল্লাহ গুলিস্তাঁয় একটি শ্লোকে লিখেন:

একটি মাত্র দিবসের আমল থেকে ব্যক্তির চরিত্রকে মাপা যাবে,
একই সময় জানা যাবে তার জ্ঞানের স্তরকেও।

গুলিস্তাঁর এ মহামূল্যবান শ্লোকটি থেকে এ যুগের মানুষ আরো বেশি উপকৃত হতে পারেন। এ যুগের মানুষের অবস্থা সত্যিই করুণ। উক্ত শ্লোকের আলোকে আমরা নিজেদের চরিত্রকে গড়ে তুলতে লেগে গেলে বিরাট ফায়দা হাসিল হবে নিঃসন্দেহে। এ কথাগুলো দ্বারা যে কেনো সত্যান্বেষী উৎসাহ-উদ্দীপনা পাবেন- তা তো স্পষ্ট।

প্রত্যেক ব্যক্তিকে নিজের হৃদয়-মনের দিকে গভীর দৃষ্টিপাত করা জরুরি। আভ্যন্তরীণ অবস্থার পূর্ণাঙ্গ অনুসন্ধান না চালালে সত্যিকার অর্থে 'তাযকিয়ায়ে নফস' অর্জন সম্ভব নয়।[৯৬] অভ্যন্তরীণ ও বাহ্যিক অবস্থার প্রতি ধ্যানস্থ হয়ে দেখুন- আপনি অনেক ব্যাপার আবিষ্কার করে চমকিত হয়ে ওঠবেন। উৎকণ্ঠিত হবেন নিজের মধ্যে লুকানো অসংখ্য আবর্জনা দেখে। একই সময় জ্ঞান-প্রজ্ঞার ক্ষেত্রে আমাদের গভীরতা কতটুকু তা-ও নিরুপন করতে হবে। যে পরিমাণ জ্ঞান আমরা ধারণ করি তার স্বরূপ, সত্যসিদ্ধতা ও বুঝ কতটুকু আছে তা কী কখনও গবেষণা করে দেখেছি? আমাদের অভ্যন্তর যখন নূরান্বিত হয়ে ওঠবে তখনই সবকিছু উন্মোচন হয়ে যাবে। আমরা আল্লাহর দরবারে আবদার জানাই- তিনি যেনো আমাদের ভেতর-বাইর হাক্বিকাতের নূরা দ্বারা নূরান্বিত করে তুলেন।

---

[৯৫] সুবহানাল্লাহ! কী অপূর্ব দুটি বাক্য! এ দুটো কথা প্রত্যেকের হৃদয়ে খোদাই করে রাখা উচিৎ। এর ওপর দৃঢ়পদ থাকাই হচ্ছে তাসাওউফ- বাস্তবে এটাই হচ্ছে এ রাস্তার আত্মা ও নির্যাস!

[৯৬] আত্মানুসন্ধান হচ্ছে তাসাওউফের একটি গুরুত্বপূর্ণ উসূল। নিজের মধ্যে দোষ-ত্রুটি, আমল-ঈমানের ঘাটতি ও ত্রুটি-বিচ্যুতি হচ্ছে আল্লাহপ্রাপ্তি তথা মা'রিফাত লাভের ক্ষেত্রে সর্বাধিক গাঢ় পর্দা বা বাঁধা। এজন্য বলা হয়ে থাকে: "মান আ'রাফা নাফসাহু - ফাক্বাদ আরাফা রাব্বাহু" - যে নিজেকে জেনে নিয়েছে, সে তার প্রভুকেও জেনে নিয়েছে। এ কালজয়ী বাণীর দ্বারা এটাই বুঝানো উদ্দেশ্যে: নিজেকে জানো বাহ্যিক ও অভ্যন্তরে অনুসন্ধান করে। এরপর যতো ত্রুটি-বিচ্যুতি আবিষ্কার হবে তা অপসারণের সাধনায় লেগে যাও। সফল হতে পারলে, দেখবে হাক্বিক্বাতের নূর তোমার মধ্যে স্থায়ী হয়ে যাবে- আল্লাহর পরিচিতি লাভে ধন্য হবে। -গ্রন্থকার

হযরত মাসিহুল উম্মাত মাওলানা শাহ ওয়াসিউল্লাহ রাহিমাহুল্লাহ উক্ত শ্লোকটি প্রায়ই আবৃতি করে বলতেন:

> "আমরা অপরের প্রতি দোষারোপ করতাম। কিন্তু যখনই আমাদের চক্ষু খুলে গেলো, দেখতে পেলাম আমাদের হৃদয় ভুল-ত্রুটি সংরক্ষণের গোদামে পরিণত হয়ে গেছে!"[৯৭]

অনুরূপ বাণী এসেছে এ যুগের আরেক বুজুর্গ হযরত হযরত মাওলানা মুহাম্মদ আহমদ সাহেব রাহিমাহুল্লাহ থেকে:

> "আমাদের অন্তর চক্ষু খুলে যাওয়ার পর থেকে
> আমরা নিজেদের বাহ্যিক চক্ষুর স্তর থেকে নিচে নেমে গেছি।"[৯৮]

মুর্শিদে বরহক্ব কুতবে যামান হযরত মাওলানা আমীনুদ্দিন শায়খে কাতিয়া রাহিমাহুল্লাহ বলতেন:

> "অন্তরের চোখ উন্মোচনের উপায় হচ্ছে রাসূলের [সা.] ইত্তিবাহ করা ও নিয়মিত জিকির-আজকার আদায় করা। এভাবে অন্তর চক্ষু খুলে যাওয়ার নামই হচ্ছে 'কাশফ'।"

আল্লাহ চাহে তো যদি আপনার অন্তর চক্ষু সত্যিই উন্মোচন হয়ে পড়ে, তাহলে আপনি হয়ে যেতে পারেন একজন কাশফওয়ালা হাক্বিক্বাতের অধিকারী ব্যক্তি। এ স্তরে উপনীত হলে নিজের ও অপরের বাস্তব মূল্য আপনার নিকট স্পষ্ট হয়ে ওঠবে। আপনি তখন দেখতে পাবেন, নিজের ও অপরদের অভ্যন্তরীণ অবস্থা বাস্তবে নিষ্কলুষ নয়। কখনো পূর্ণাঙ্গ সন্তুষ্টি লাভ হবে না। মানুষের বাহ্যিক জ্ঞান-প্রজ্ঞা ও অভ্যন্তরীণ অবস্থার মধ্যে কী পরিমাণ পার্থক্য ও অসামঞ্জস্যতা বিরাজমান তা আপনার নিকট দিবালোকের মতো আত্মপ্রকাশ করবে।

এ সম্পর্কে একটি ঘটনার কথা এখানে তুলে ধরা যায়। শায়খুল মাশাইখ হযরত আবদুল খালিক্ব গিজদাওয়ানী রাহিমাহুল্লাহর দরবারে একজন ইয়াহুদি মুসলিম বেশে গমন করলেন। বাহ্যিকভাবে মনে হচ্ছিলো তিনি খুবই ধার্মিক। শায়খকে তিনি

---

[৯৭] আক্বওয়ালে সালাফ (ইংরেজি অনুবাদ) খ. ৩, পৃ. ৬৪২।

[৯৮] প্রাগুক্ত, পৃ. ৬৪২

(পরীক্ষার নিয়তে) জিজ্ঞেস করলেন: “রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের বাণী:

اتَّقُوا فِرَاسَةَ الْمُؤْمِنِ فَإِنَّهُ يَنْظُرُ بِنُورِ اللّٰهِ

-মু’মিনের অন্তর্দৃষ্টির ব্যাপারে সতর্ক থেকো, অবশ্যই সে আল্লাহর নূর দ্বারা অবলোকন করে।”

শায়খ গিজদাওয়ানী রাহিমাহুল্লাহ জবাব দিলেন: “তোমার কোমরবন্ধ (অমুসলিমদের পরিচিতিমূলক বেল্ট) খুলে ফেলো! এটা তো তোমার জুব্বার নিচে লুকানো আছে।”

ইয়াহুদি ব্যক্তি বললেন: “কী যে বলেন, আমার কোমরে জুন্নার (কোমরবন্ধ) থাকবে কেনো? [কারণ তিনি তো মুসলমান!]”

শায়খ রাহিমাহুল্লাহ তাঁর এক খাদিমকে নির্দেশ দিলেন: “যাও! তার জুব্বা তুলে কোমর থেকে বেল্টটি খুলে নিয়ে এসো!” খাদিম নির্দেশ পালন করলেন। দেখা গেলো, সত্যিই একটি জুন্না ইয়াহুদির পরনে ছিলো। ইয়াহুদি ব্যক্তি হযরতের নিকট ছুটে গিয়ে বললো: “ইয়া শায়খ! এক্ষুণি আমাকে সত্যধর্ম ইসলামে দীক্ষিত করুন।” সুবহানাল্লাহ! কাশফ বা অন্তর্দৃষ্টির কী অপূর্ব নিদর্শন।

## নির্ভীক এক আবিদের কাহিনী থেকে উপদেশবাণী

হযরত শায়খ মুসলেহ উদ্দীন সিরাজী রাহিমাহুল্লাহ তাঁর বুস্তাঁয় একজন নির্ভীক আবিদের কাহিনী বর্ণনা করেছেন। ‘ই’তরাফে জুনূব’ কিতাবে হযরত শাহ ওয়াসিউল্লাহ রাহিমাহুল্লাহ এটি বর্ণনা করে বেশ কিছু ব্যাখ্যা দিয়েছেন। শায়খ সাদি রাহিমাহুল্লাহর এ কাহিনীর শেষের দিকে কিছু উপদেশবাণী লিপিবদ্ধ করেছেন। এগুলো এ প্রসঙ্গে তুলে ধরার প্রয়াস পাচ্ছি।

**শায়খ সাদি রাহিমাহুল্লাহ বলেন:** “যে গোনাহগার আল্লাহকে ভয় করে, সে ঐ আবিদ থেকেও উত্তম যে লোকদেখানো ও প্রশংসা লাভের উদ্দেশ্যে ইবাদত করে।”[৯৯]

---

[৯৯] এখানে নফল ইবাদত উদ্দেশ্যে। -গ্রন্থকার

এ কথা দ্বারা হযরত এটাই বুঝাচ্ছেন যে, ঐ গোনাহগার ব্যক্তি রিয়াকারী থেকে সুলুকের ওপর অধিক জ্ঞান রাখে। কারণ, ইবাদতের উদ্দেশ্য হচ্ছে আল্লাহর সন্তুষ্টি ও মা'রিফাত (আল্লাহপরিচিতি) লাভ করা। এটা সত্য যে, পাপ মানুষকে আল্লাহ থেকে দূরে ঠেলে দেয়। তবে ইবাদত যদি ইখলাসহীন হয়, লোকদেখানো হয় কিংবা কারো থেকে বাহবা পাওয়ার উদ্দেশ্যে হয়, তাহলে এ আবিদ কখনও নৈকট্যের ধারেকাছেও যাবে না। অপরদিকে কম ইবাদতকারী একজন তাক্বওয়াওয়ালা ব্যক্তি সর্বদা আল্লাহর দরবারে তাওবা ও ক্ষমাপ্রার্থী থাকবে। ফলে সে নৈকট্য হাসিলে সক্ষম হতে পারে।

কেউ যদি ইবদাত করার পর সে গর্ববোধ করে তাহলে বুঝতে হবে, তার ইবাদত তার নিজের জন্যই ছিলো- আল্লাহর জন্য নয়। এরূপ আবিদ কখনও পুণ্যবান হতে পারে না- বরং সে হলো একজন পাপিষ্ঠ লোক।[১০০]

**মা'রিফাতের একটি উক্তি**

শায়খ সাদি রাহিমাহুল্লাহ একজন মা'রিফাত লাভকারী সুফির উক্তি তুলে ধরেছেন যা আমাদের জন্য হতে পারে তকদির উন্মোচনী প্রেরণা। তিনি লিখেছেন:
"ঐ স্বল্পদৈর্ঘ্য হস্তধারী সুফি কী অপূর্ব একটি কথা উচ্চারণ করতেন, যখন তিনি গভীর রাতে তাওবাহর মধ্যে নিমগ্ন হতেন সুবহে সাদিক পর্যন্ত। শুধুমাত্র আল্লাহ তা'আলাই যদি কাউকে তাওবাহ করার প্রেরণা দেন, তখনই ঐ ব্যক্তির তাওবাহ তিনি কবুল করে নেন। এরূপ তাওবার ওপর কঠোরভাবে বহাল থাকও সম্ভব হয়। ভাই! আমাদের প্রতিজ্ঞা ও অঙ্গীকার তো খুবই দুর্বল।"

**হযরত শায়খ সাদি রাহিমাহুল্লাহর আরো কিছু আহরিত বাণী**

১. পেট যখন খালি হয়, দেহ পরিণত হয় আত্মায়। পেট পরিপূর্ণ হলে আত্মা হয়ে যায় দেহ।
২. সৌভাগ্যশীল ব্যক্তি এর মূল্য কী তা জানে না, যতক্ষণ না সে দুর্ভাগ্যের আস্বাদন পেয়েছে।
৩. মানুষ কেঁদে পাগল ময়ূরের ঝকঝকে চাকচিক্যপূর্ণ পালক পেতে, এবং সে তার কদর্য পায়ের পাতাকে সুশ্রী ভাবে!

---

[১০০] ই'তরাফে জুনূব - পৃ. ১০৭ (Confession of Sins, p. 120)।

৪. যখনই তুমি নিজের থেকে প্রজ্ঞাবান কারোর সঙ্গে তর্কে লিপ্ত হবে এ আশায় যে, তোমার জ্ঞান-প্রজ্ঞার প্রতি অন্যরা শ্রদ্ধাশীল হবে, তখন মনে রেখো- তারা অবশ্যই তোমার অজ্ঞতা আবিষ্কার করে ফেলবে।

৫. আল্লাহ সর্বাধিক বেশি ভালোবাসেন ঐ ধনাঢ্য ব্যক্তিকে যার মধ্যে গরীবদের মতো দীনতা বিদ্যমান এবং ঐ গরীব ব্যক্তিকে যার মধ্যে ধনীদের মতো মহানুভবতা বিদ্যমান।

৬. আমি আল্লাহকে ভয় করি- এবং ওদেরকে ভয় করি যারা তাঁকে ভয় করে না।

৭. অল্প ও অল্প মিলে হয়ে যায় অনেক; শস্যাগারের অঢেল শস্য একেকটি শস্যদানা থেকে হয়েছে; এবং ফোটা ও ফোটা মিলে বন্যায় সব ভাসে।

৮. গোলাপ ও কাটা এবং দুঃখ ও সুখের মধ্যে আছে সামঞ্জস্য।

৯. যে কেউ তার কাঁধকে গর্বভরে বাড়িয়ে দেয়, তাকে শত্রুরা ঘেরাও করে চতুর্দিক থেকে।

১০. প্রথমে অনুধ্যান, কথা হবে শেষে; কারণ, দেওয়ালের পূর্বে ভিত্তি আসে।

১১. জীবন থেকে হাত গুটিয়ে নেয় যারা, যাকিছু আছে হৃদয়ে ব্যক্ত করে তারা।

১২. হতাশা হেতু শত্রুর তরবারিকে ধরে ফেলে খালি হাত।

১৩. রত্ন যদিও কাদায় পড়ে- মূল্য তার থেকেই যায়, ধূলা যদিও আকাশে উড়ে- তবুও সে মূল্যহীন।

১৪. সবুজ-সতেজ কাষ্ঠখণ্ড বক্র করা যায়। কিন্তু যখন এটি শুষ্ক হয়, একমাত্র অগ্নি দ্বারা একে সোজা করা সম্ভব।

১৫. যে গাছে ফল ধরে না, সে গাছে কেউ ইট-পাটকেল ছুড়ে মারে না।

১৬. মেঘ থেকে একফোটা বৃষ্টি নিচের দিকে পড়ছে। সামনে সাগর দেখে লজ্জা পেয়ে বলে, 'যেখানে সাগর সেখানে আমি কী?' সাগরের একটি ঝিনুক এ বেচারাকে জড়িয়ে ধরে নেয় এবং তাকে পরিণত করে মুক্তায়।

১৭. যে তার মাথায় লালন করে গর্ব ও গৌরববোধ, সে কখনো বুঝবে না হাক্বিক্বাত কী জিনিস।

১৮. তুমি যদি হাতীকে দেখভালের যোগ্য না হও, হাতী রাখালের সঙ্গে বন্ধুত্ব করবে না।

১৯. আরব ঘোড়ার ক্ষিপ্র গতি সর্বজনবিদিত। কিন্তু দিবারাত্র যেটি চলে সেটি হচ্ছে ধীরগতির উট।

২০. তুমি যদি বেদনা সইতে না পারো, মৌছাকের ভেতর হাত নাহি রাখো।

২১. দশজন দরবেশ একই লেপের নিচে ঘুমোতে পারে, কিন্তু দুজন বাদশাহ একই রাজ্যের রাজা হতে পারে না।

**হযরত শায়খ সাদি রাহিমাহুল্লাহর কালজয়ী কবিতা বালাগাল ’উলা ....**

পাঠক, আপনারা সবাই অবগত আছেন বিখ্যাত এ কবিতা রচনার ইতিহাস সম্পর্কে। ভেবেছিলাম এ সম্পর্কে নিরব থাকবো- কিন্তু সুফি কবি শায়খ সাদির জীবন ও কর্মের ওপর আলোচনায় যদি এ কবিতা রচনার কাহিনীটি উল্লেখিত না হয়, তাহলে সবকিছু যেনো অপূর্ণ থেকে যায়। তাই আসুন, আমরা নির্ভরযোগ্য সূত্র থেকে এ কাহিনীটি আবারও শুনে নেই।

হযরত শায়খ সাদি রাহিমাহুল্লাহ রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের পবিত্র মি’রাজের ওপর একটি রুবাইয়াত লিখার উদ্যোগ নেন। তিনি লিখলেন:

*বালাগ্বাল ‘উলা বি-কামালিহি*
*কাশাফাদ-দুযা বি-জামালিহি*
*হাসুনাত জামী’উ খিসওয়ালিহি*
....

এখানে এসে শায়খ সাদি রাহিমাহুল্লাহ থেমে গেলেন। রুবাইয়াত পূর্ণ করার জন্য শেষের লাইনটি কী লিখবেন তিনি ভেবে পাচ্ছিলেন না। তিনি ভীষণ চিন্তায় পড়ে গেলেন। এভাবে তো কোনো দিন হয় নি? কী লিখবেন তা কিছুতেই কল্পনায় আসছিলো না। ভাবতে ভাবতে তিনি ঘুমিয়ে পড়লেন। তিনি এক অত্যাশ্চর্য স্বপ্ন দেখেন। হযরত রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের পবিত্র দরবারে তিনি উপস্থিত ছিলেন। সেখানে অসংখ্য সাহাবায়ে কিরামও হাসিমুখে দাঁড়িয়ে আছেন। নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম জিজ্ঞেস করলেন, “হে সাদি! কী হয়েছে? তুমি কিসের জন্য এতো চিন্তিত?” তিনি জবাবে বললেন, “ইয়া রাসূলাল্লাহ! আমি আপনার প্রসংশাসূচক একটি রুবাইয়াত লিখছিলাম। কিন্তু শেষের লাইনটি কী লিখবো তা আমি কিছুতেই ভেবে পাচ্ছি না।” প্রিয় নবীজী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, “তুমি যা লিখেছো, তা আমাকে পড়ে শোনাও।”

শায়খ সাদি তিনটি লাইন আবৃত্তি করলেন। ‘হাসুনাত জামী’উ খিসওয়ালিহি’ বলে থেমে যাওয়ার পরই রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বললেন, “সাল্লু

'আলাইহি ওয়া'আলিহি।" সুবহানাল্লাহ! হযরত সাদি রাহিমাহুল্লাহর ঘুম ভেঙ্গে গেলো। অশ্রুভরা কণ্ঠে শেষের লাইনটি লিখে বিখ্যাত এ রুবাইআত পর্ণূ করলেন।[১০১]

**এবার এই কবিতাটির বঙ্গানুবাদ তুলে ধরছি:**

*যিনি (সাধনায়) পূর্ণতার শেষ প্রান্তে পৌঁছেছেন,*
*যাঁর সৌন্দর্যের আলোকে অন্ধকার দূর হয়েছে,*
*যাঁর আচরণ – ব্যবহার ছিল সৌন্দর্যের আকর,*
*দরুদ তাঁর এবং তাঁর বংশধরগণের উপর।*

এখন আমরা শায়খ সাদি রাহিমাহুল্লাহর একটি দু'আ তুলে ধরছি। তিনি এটির মাধ্যমে তাঁর বুস্তাঁ কিতাবটির সমাপ্তি টানেন। আমরাও এটির মাধ্যমে এ মহান ব্যক্তির জীবন ও কর্মের ওপর আমাদের সংক্ষিপ্ত এ আলোচনা শেষ করবো।

**হযরত শাখ সাদি রাহিমাহুল্লাহ দু'আ করতেন:**

"যখন হযরত ইউসুফ আলাইহিসসালাম মিশরের ক্ষমতা লাভ করলেন, তিনি কী তাঁর ভাইদেরকে ক্ষমা করে দেন নি? তাঁদের হাতে বিরাট নির্যাতন সয়ে, মিশরের জেলখানায় নির্দোষ থাকাসত্ত্বেও কঠোর বন্দী জীবন কাটিয়ে, তিনি সবাইকে মাফ করে দিলেন। এর কারণ হলো, উত্তম চরিত্র সর্বদাই রাজকীয় সৌন্দর্যমণ্ডিত বস্ত্রে আবৃত থাকে। সুতরাং, তিনি অপরাধের জন্য তাঁদেরকে জেলে পুরে বদলা নেন নি। না তিনি তাঁদের প্রদানকৃত মূল্যহীন বিনিময় গ্রহণ করতে নারাজ ছিলেন।

ও আল্লাহ! হে সর্বশক্তিমান! আমি আশাকরি তোমার অসীম দয়া ও অনুগ্রহ হেতু এ বেচারা বান্দাকে ক্ষমা করে দেবে। আমি তোমার দরবারে উপস্থিত হয়েছি শূন্যহাতে- আমার একমাত্র সম্বল- একটুকু আশা। হে আল্লাহ! তোমার ক্ষমাশীলতার প্রতি এ আশাটুকু থেকে আমাকে বঞ্চিত করো না।

رَبَّنَا تَقَبَّلْ مِنَّا إِنَّكَ أَنْتَ السَّمِيعُ الْعَلِيمُ

-হে পরওয়ারদেগার! আমাদের থেকে কবুল কর, নিশ্চয়ই তুমি শ্রবণকারী, সর্বজ্ঞ।

---

[101] ruhani.wordpress.com ; aulia-e-hind.com

## ইন্তিকাল

"কুল্লু নাফসিন জা-ইক্বাতুল মাউত" - মহাগ্রন্থ আল-কুরআনের এই চিরশাশ্বত বাণীর কখনো বত্যয় ঘটেনি, ঘটবেও না কিয়ামত পর্যন্ত। মানুষ মরণশীল। জন্মিলে একদিন মরতেই হবে। ইহজীবনের ইতি যেদিন ঘটে যাবে সেদিনই মালাকুল মাউত হাজির হবেন। তখন মায়াবী এ ধরার কোল থেকে চলে যাওয়া ছাড়া কোনো গত্যন্তর নেই। আমরা সাধারণ পাপীদের মৃত্যুকালে কী অবস্থা হবে- তা-ই ভীষণ চিন্তার ব্যাপার। হে আল্লাহ! অনুগ্রহ করে মৃত্যুকালে তোমার প্রিয় হাবীব সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের মাধ্যমে আমাদেরকে তোমা কর্তৃক দানকৃত জগতসমূহের সবকিছু থেকে মহামূল্যবান 'দৌলতে ঈমান' সংরক্ষণ করুন। হে আল্লাহ! সকল মু'মিন মুসলমানের খাতিমা বিল খাইর নসিব করুন। আমীন।

আমাদের আলোচিত মহান ওলি ও কাতিব কবি-সাহিত্যিক হযরত শায়খ মুসলেহ উদ্দীন সিরাজী সাদি রাহিমাহুল্লাহ এ ধরাধাম থেকে চিরবিদায় গ্রহণ করেন ৬৯১ হিজরি সনে। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনি ইরানের সিরাজ শহরে সমাহিত আছেন। আল্লাহ তা'আলা তাঁর ওপর রহমতের বারিধারা বর্ষণ করুন। নূরান্বিত করুন তাঁর বিশ্রামস্থল কবরকে।

# শায়খ মাওলানা জিয়াউদ্দিন নাখশাবী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ৭৫১ হিজরি, সমাধি- বাদাউন, ইউপি, ভারত।)

তাঁর নাম ছিলো জিয়াউদ্দিন এবং তিনি বাদাউনের বাসিন্দা ছিলেন। তবে তাঁর জন্মস্থান ছিলো বুখারার নাখশাব। এ কারণে তিনি নিজেকে কবিতার মধ্যে নাখশাবী বলে সম্বোধন করতেন। তিনি তাঁর জীবনের অধিকাংশ সময় একাকী নির্জনে কাটিয়েছিলেন। তবে তিনি লোকজনের নিকট সুপরিচিত ছিলেন উত্তম কর্ম ও গুণাবলীর অধিকারী হওয়া হেতু। হযরত নাখশাবী রাহিমাহুল্লাহর জন্ম সন ছিলো ৬২৫ হিজরি।

তাঁর কোনো কোনো জীবনীকার বলেছেন, তিনি চিশতি শায়খ হযরত নিযামুদ্দিন রাহিমাহুল্লাহর মুরিদ ছিলেন। তবে 'আখবারুল-আখইয়ার' গ্রন্থে লিখা আছে:

> "হযরত নিযামুদ্দিন আউলিয়া রাহিমাহুল্লাহর সময় তিনব্যক্তি জীবিত ছিলেন যাদের নাম ছিলো 'জিয়াউদ্দিন': (১) হযরত জিয়াউদ্দিন সিনামী- তিনি শায়খকে পরিত্যাগ করেন, (২) জিয়াউদ্দিন বারনী- যিনি শায়খ নিযামুদ্দিন রাহিমাহুল্লাহর মুরিদ ছিলেন এবং (৩) জিয়াউদ্দিন নাখশাবী- যিনি না শায়খকে গ্রহণ করেন না পরিত্যাগ করেন।"[১০২]

'খাজিনাতুল আসফিয়া' নামক কিতাবে আছে: মাওলানা জিয়াউদ্দিন নাখশাবী রাহিমাহুল্লাহ হযরত শায়খ ফরিদ রাহিমাহুল্লাহর মুরিদ ছিলেন। তিনি ছিলেন সুলতানুত তারিকীন শায়খ হামিদুদ্দিন নাগরি রাহিমাহুল্লাহর নাতি। সুতরাং হযরত নাখশাবী একজন সুহরাওয়ার্দিয়া তরিকার শায়খ ছিলেন।

### একাগ্রতা ও খিলওয়াত

হযরত জিয়াউদ্দিন নাখশাবী রাহিমাহুল্লাহ একাকী থেকে ইবাদতে মশগুল থাকতে খিলওয়াত অবলম্বন করে জীবনের অধিকাংশ সময় কাটিয়েছেন। তিনি বেশি মানুষের সংসর্গে থাকা পছন্দ করতেন না। তবে নির্জন থাকাবস্থায় ইবাদত বন্দেগী

[১০২] আখবারুল আখইয়ার, পৃ. ৯৮।

ছাড়াও তিনি গ্রন্থ রচনায় সময় কাটাতেন। তাঁর গ্রন্থাদির মাধ্যমেই আমরা তাঁকে বেশি চিনতে পেরেছি।[১০৩]

## হযরত নাখশাবী রাহিমাহুল্লাহ প্রণীত গ্রন্থাদি

'সুলুকুস সালিকীন' নামক তাঁর একটি মূল্যবান গ্রন্থের সন্ধান পাওয়া যায়। তিনি এতে সুলুক ও মা'রিফাত লাভের উপায়-অবলম্বন নিয়ে বিশদ আলোচনা করেছেন। গ্রন্থে তাসাওউফ সম্পর্কিত আইন-কানুন ও আমলাদি নিয়ে আলাদা কয়েকটি অধ্যায়ে বর্ণনা এসেছে। সমগ্র বইটিতে মৌলিক বিষয়াদি নিয়ে আলোচনা হয়েছে। এখানে আমরা এ বই থেকে কিছু আকর্ষণীয় উদ্ধৃতি তুল ধরছি।

> **এক জযাগায় তিনি লিখেছেন:** একজন খাজা সাহেব দাসী এক মহিলাকে ক্রয় করে নিয়ে আসলেন। রাতে নিদ্রা যাওয়ার প্রারম্ভে দাসীকে ডেকে নির্দেশ দিলেন: 'হে দাসী! আমার বিছানা ঠিক করে দাও- আমি ঘুমুবো।' দাসী জিজ্ঞেস করলো: 'হে আমার মালিক! আপনার কী কেউ আছেন, যিনি আপনার মালিক?' খাজা সাহেব জবাব দিলেন: 'হ্যাঁ, আছেন।' দাসী আবার জিজ্ঞেস করে: 'তিনিও কী নিদ্রা যান?' খাজা সাহেব বললেন: "না!" দাসী বললো: "আপনার কী লজ্জা হয় না? আপনি যখন ঘুমান তখন আপনার মালিক সজাগ থাকেন?'[১০৪]

এরূপ একটার পর আরেকটা কাহিনী লিখে হযরত নাখশাবী রাহিমাহুল্লাহ পাঠককে উপদেশ দিতে থাকেন। প্রতিটি বর্ণনার শুরুতে তিনি বলেন, "শ্রবণ করো! শুনো!" যেমন এই কাহিনীটি:

> শুনো! শুনো! হযরত মূসা আলাইহিসসালামকে একবার নির্দেশ দেওয়া হলো, তোমার ক্বওমের সকল ভালো ও মন্দ লোকদের দুটি দলে বিভক্ত করো। মূসা আলাইহিসসালাম সবাইকে ঘর থেকে বেরিয়ে আসতে একটি সাধারণ ঘোষণা দিলেন। সবাই বেরিয়ে আসলো। আল্লাহ তা'আলা বললেন, "সকল পরহেজগারদের আলাদা করো।" তিনি ৭০ জন পরহেজগার ব্যক্তি বের করে নিয়ে আসলেন। এবার আল্লাহ তা'আলা নির্দেশ দিলেন: "মূসা! এ ৭০ জনের মধ্যে সর্বাধিক

---

[১০৩] বাযম সুফিয়্যাহ, পৃ. ৩৪৮, সূত্র: আক্বওয়ালে সালাফ, ইংরেজি অনুবাদ, খ. ৩, পৃ. ৭৮৩।

[১০৪] যে মালিকের কথা দাসী বলছিলো তিনি তো ছিলেন আল্লাহ সুবহানাহু ওয়াতা'আলা।

পরহেজগারদের বের করো।” তিনি এদের মধ্য থেকে তিন জন মাত্র বের করলেন। আল্লাহ তা’আলা বললেন: “ও মূসা! এ তিন জন তো সর্বাধিক পাপিষ্ঠ! তুমি যখন ঘোষণা করলে পরহেজগাররা বেরিয়ে আসো, এরা নিজেদেরকে নিজেরাই ইবাদতগুজার পরহেজগার মনে করে বেরিয়ে এসেছিলো।”[১০৫]

হে আমার প্রিয়জন! কেউ যদি ইবাদত-বন্দেগী করে না, সে ঐ লোক থেকেও উত্তম যে ইবাদত করার ফলে গৌরববোধ করে। শরীয়তে দোষী অভিযুক্তকে জেল দেওয়া হয়। কিন্তু তরিকতে জেলের শাস্তি ভোগ করে অভিযোগকারী। -কী সুন্দর ব্যাখ্যা!

**আরো দেখুন:**

শুনো, শ্রবণ করো! এক বুজুর্গ কিছু একটা ক্রয় করতে বাজারে যেতে চাইলেন। তিনি বাড়িতে থেকেই দিনারগুলো ওজন করে বেরিয়ে পড়লেন। দিনারগুলো যখন বাজারে আবার ওজন করা হলো, বাড়ির পরিমাণ থেকে কমে গেলো। বুজুর্গ এতে কাঁদতে থাকেন। লোকজন জিজ্ঞেস করলো, ‘হে শায়খ! আপনি কাঁদছেন কেনো?’ তিনি উত্তর দিলেন, ‘আমি যেটা বাড়িতে ওজন করলাম, সেটা যদি এখানেই (বাজারে) আসার পর কমে যায়- তাহলে, আমাদের দুনিয়াবী আমলগুলো আখিরাতের পাল্লায় কেমনে ভারী হবে?”

**তিনি আরো লিখেন:**

শুনো! শুনো! কানে-মনে শুনো! হযরত ওয়াহহাব বিন মুনাব্বিহ রাহিমাহুল্লাহ বলেন: ‘সাহাবী হযরত কা’ব বিন আহবার রাদ্বিআল্লাহু আনহু মসজিদের জামা’আতে নামায আদায়কালে শেষের কাতারে দাঁড়াতেন। কেউ একজন তাঁকে প্রশ্ন করলেন, ‘শেষের কাতারে দাঁড়ানোর পেছনে কোন প্রজ্ঞা কাজ করে, একটু বলুন?’ তিনি জবাব দিলেন: ‘আমি তাওরাত কিতাবে পাঠ করেছি, উম্মাতে মুহাম্মদীর অন্তর্ভুক্ত এমন কিছু ব্যক্তি থাকবেন, যাঁরা সর্বশেষ কাতারে শরীক হওয়া মুসল্লির সকল গুনাহ মাফ না হওয়ার পূর্ব পর্যন্ত সিজদা থেকে মাথা ওঠাবেন না। এ কারণেই আমি পেছনের কাতারে

[১০৫] অর্থাৎ, এরা নিজেদের পরহেজগারী যাহির করতে চাইলো, আত্মগরিমা হেতু।

দাঁড়াই। আগের কাতারসমূহের মুসল্লিদের ওয়াসিলায় যাতে আমি অধম মাফি পেয়ে যাই!''

ওহে নাকশাবী! মানুষের সাথে নিজেকে তুলনা করো না। একটি মাত্র বন্যার পানির ফোটা সম্পর্কে কে জ্ঞান রাখে? সমগ্র পৃথিবী তোমার অনুগত হবে যদি তুমি নিজে আনুগত্যশীল হও তাঁর (আল্লাহ তা'আলার)।

শায়খ মুহাম্মদ ওয়াসী' রাহিমাহুল্লাহ একজন ইবাদতগুজার পরহেজগার ব্যক্তি ছিলেন। তিনি মনে করতেন, এ বিরাট প্রশস্ত পৃথিবী একটি পিঁপড়ার চোখ থেকেও ক্ষুদ্র! তিনি বলেছেন: 'যদি নাফরমানী ও পাপের কোনো দুর্গন্ধ থাকতো, তাহলে কোনো ব্যক্তিই আমার কাছে বসতে পারতো না।"

একব্যক্তি জুবাইদার কক্ষের দরোজার বাইরে এসে বললো, "আমি জুবাইদাকে ভালোবাসি!" যখন এ কথাটি জুবাইদার কানে গেলো, তিনি ঐ লোকটিকে ভেতরে নিয়ে আসতে আদেশ করলেন। পর্দার আড়ালে থেকে তাকে বললেন, "সাবধান! এ বাক্যটি পুনরায় উচ্চারণ করবে না।" লোকটি বললো, "আমি কেনোভাবেই নিরব থাকতে পারবো না।" জুবাইদা বললেন, "ঠিক আছে। আমি তোমাকে নিরব থাকার জন্য উৎকোচ হিসেবে ২,০০০ দিরহাম দেবো।" সে বললো, "তাতেও হবে না। আমি নিরব থাকতে পারবো না।" জুবাইদা এবার বললেন, "৪,০০০ দিরহাম দেবো।" সে বললো, "তাতেও পারবো না।" এভাবে সে বার বার অস্বীকৃতি জানায় এবং জুবাইদা দিরহামের মাত্রা বাড়াতে থাকেন। যখন এক লক্ষ দিরহামে ওঠলো, তখন সে বললো, "আমি তা গ্রহণ করলাম।" জুবাইদা সাথে সাথে তার পরিচারিকাকে দিয়ে সৈন্য-সামন্ত নিয়ে আসলেন। বললেন, "এই লোকটির মাথা কেটে ফেলো! সে বাহ্যিকভাবে আমার প্রতি ভালোবাসা দেখাচ্ছে, অথচ অন্তরে ভালোবাসার লেশ মাত্র নেই!"

হে প্রেমাস্পদ! তুমি যদিও এ [সুলুকের] রাস্তায় চলন্ত থাকো হাজার বছরব্যাপী, এবং একটিবার মাত্র এ ধারণা তোমার মনে এসে যায়, 'তোমার দু'আ' গ্রহণীয় হওয়া উচিৎ' তাহলে অবশ্যই তুমি তোমার নিজের নফসের উপাসনা করছো। তুমি আল্লাহপ্রাপ্তির অন্বেষায় পাড়িই জমাও নি।

শুনো! শুনো! যখন হযরত ইব্রাহিম আলাইহিসসালাম তাঁকে দগ্ধ করার জন্য তৈরিকরা অগ্নিকুণ্ডের কাছে গেলেন, তিনি দেখলেন আগুনের মধ্যে কোনো ক্ষমতা নেই। উচিৎ ছিলো আগুনকে নবীর এ করুণ পরিণতির জন্য বিলাপ করা- কিন্তু বাস্তবে এর উল্টোটা হলো। নবী ইব্রাহিম আলাইহিসসালাম আগুনের অক্ষমতা দেখে কিছুটা সহানুভূতি অনুভব করলেন! এ কারণেই রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেছেন:

لو لاك لما خلقت الأفلاك

- হক্বের জন্য আমার (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) মতো এতো বেশি কষ্ট আর কেউ সহ্য করে নি।

হযরত ইব্রাহিম আলাইহিসসালামকে অগ্নিকুণ্ডে নিক্ষেপ করা হয়, হযরত জাকারিয়া আলাইহিসসালামকে কেটে দিখণ্ডিত করা হয়। তাঁদের এ ভীষণ কষ্টও নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম যেসব কষ্ট-ব্যথা-বেদনা সহ্য কেরেছিলেন তার সমান ছিলো না।

শুনো! শুনো! নাখশাবী শূন্যতার ঊর্ধ্বে ওঠে এসেছে। হৃদয়ে যন্ত্রণা আসে শুধুমাত্র হৃদয়ের আলোর মাধ্যমে। হৃদয়শূন্যতা হচ্ছে অকেজো হওয়ার চিহ্ন। সত্যিকার প্রেমিকের হৃদয় কখনাও শূন্য নয়।

কিছু লোক হযরত রাবিয়া বসরী রাহিমাহাল্লাহকে প্রশ্ন করলো: "শয়তানকে কী আপনি দুশমন মনে করেন?" তিনি জবাব দিলেন: "না!" তারা জানতে চাইলো: "কেনো?" তিনি বললেন: "আমি আমার বন্ধুকে (আল্লাহকে) নিয়ে এতোই ব্যস্ত যে, আমার দুশমনকে নিয়ে ভাবনারই সময় পাই না।"

এক বুজুর্গকে প্রশ্ন করা হলো: "এ দুনিয়ার উপমা কী হয়?" তিনি জবাব দেন: "এ দুনিয়া এতোই মূল্যহীন ও তুচ্ছ যে, একে অন্য কোনো কিছুর সঙ্গে তুলনাই করা যাবে না।"

একব্যক্তি একজন বুজুর্গের কাছে গিয়ে বললো: "আমি ভাবছি কিছুদিন আপনার সুহবতে কাটিয়ে দেবো।" বুজুর্গ বললেন: "আমার মৃত্যুর পর তুমি কার সুহবতে থাকবে?" সে উত্তর দিলো: "আল্লাহ তা'আলার।" তিনি বললেন: "মনে করো

আমার কোনো অস্তিত্ব নেই। সুতরাং এখন থেকেই তুমি আল্লাহ তা'আলার সান্নিধ্যে থেকো।"

একদিন, দুনিয়াদার এক লোক একজন বুজুর্গের বাড়িতে গিয়ে পানি পান করতে আবদার জানালো। বুজুর্গ তাকে দুর্গন্ধযুক্ত ফুটন্ত পানি দিলেন! লোকটি বললো: "ইয়া শায়খ! এ পানির মধ্যে দুর্গন্ধ আছে। এছাড়া এটি গরম।" বুজুর্গ বললেন: "হে খাজা! আমরা তো কয়েদি। আর কয়েদি কখনও পান করার জন্য উত্তম পানীয় পায় না।"

কেউ একজন ইয়াহইয়া ইবনে মুআজ রাহিমাহুল্লাহকে তাঁর মৃত্যুর পর স্বপ্নে দেখলেন। তিনি জিজ্ঞেস করলেন, "আপনার প্রতি কিরূপ ব্যবহার করা হলো?" ইয়াহইয়া জবাব দিলেন, "আমাকে যখন উপস্থিত করা হলো, তখন জিজ্ঞাসিত হলাম, 'তুমি দুনিয়া থেকে কী নিয়ে এসেছো?' জবাব দিলাম, 'আমি তো একটি কারাগার থেকে এসেছি। ওখান থেকে কী নিয়ে আসবো? আমার কিছু থাকলে ৭০ বছর যাবৎ ঐ কারাগারে পড়ে থাকতাম না!'"

কিছু মুরিদ তাদের মুর্শিদকে প্রশ্ন করলো, 'আল্লাহ তা'আলার নৈকট্য লাভ করতে কোন রাস্তায় চলবো?' পীর সাহেব জবাব দিলেন, "তোমরা কোন রাস্তা দিয়ে আসলে যে, রাস্তাটিও চিনলে না?"

একজন ভদ্র ব্যক্তি তিনি- যিনি অভদ্রদের আচরণ হেতু বিচলতি ও দুঃখিত হন না। একজন বুজুর্গ বলেছেন, "ফুজাইল ইবনে আয়াজের মৃত্যুর পর পৃথিবীর জমিন তার দুঃখকে ভুলে গেছে।"[১০৬]

## হযরত নাখশাবী রাহিমাহুল্লাহর ইন্তিকাল

আখবারুল আখইয়ার ও খাযিনাতুল আসফিয়ায় উল্লিখিত আছে, হযরত মাওলানা জিয়াউদ্দিন নাখশাবী রাহিমাহুল্লাহ ৭৫১ হিজরি সনে ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনি বাদাউনে সমাহিত আছেন। আল্লাহ সুবনাহু ওয়াতা'আলা তঁর বিশ্রামস্থলকে নূরান্বিত করুন। তাঁকে অধিষ্ঠিত করুন জান্নাতুল ফিরদাউসের উঁচু মাক্বামে।

---

[১০৬] এ থেকে এটাই জানা গেলো যে, হযরত ফুজাইল ইবনে আয়াজ রাহিমাহুল্লাহ আখিরাত নিয়ে বেশি চিন্তিত থাকতেন।

# হযরত শায়খ মুহাম্মদ ইসমাঈল কুরাইশী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ৭৪৯ হিজরি, সমাধি- বামহারওয়ালী, ইলাহাবাদ, ভারত।)

**বংশ পরিচয়**

তিনি ছিলেন বিখ্যাত সুহরাওয়ার্দি শায়খ বাহাউদ্দিন মুলতানী রাহিমাহুল্লাহর নাতি। তাঁর পিতার নাম ছিলো শায়খ সদরউদ্দিন আ'রিফ মুলতানী রাহিমাহুল্লাহ। শায়খ ইসমাঈল কুরাইশী রাহিমাহুল্লাহ 'বামহারওয়ালীর মাখদুম শাহ' নামে সর্বাধিক পরিচিত।

ঈসায়ী ১২৬০ সাল, মুবাতিক ৬৫৮ হিজরি সনে হযরত শায়খ মুহাম্মদ ইসামঈল কুরাইশী রাহিমাহুল্লাহর জন্ম হয়।

**শিক্ষা ও সুলুকের রাস্তায় পাড়ি**

প্রথামিক শিক্ষা শেষে মাখদুম শাহ রাহিমাহুল্লাহ স্বীয় পিতা ও পিতামহের দিকনির্দেশা হেতু সুহরাওয়ার্দিয়া তরিকায় সুলুকের রাস্তায় পাড়ি জমান খুব অল্প বয়সেই। তাঁর বড় ভাই হযরত রুকুনুদ্দিন রাহিমাহুল্লাহও সুহরাওয়ার্দি তরিকার গদিনশীন শায়খ ছিলেন। তাঁর কাছ থেকেও তিনি তরিকতের সবক নেন। ছোট ভাইয়ের প্রতি রুকুনুদ্দিন রাহিমাহুল্লাহর বিশেষ নজর ছিলো। তাঁকে যখন দিল্লির সুলতান শাহ আলাউদ্দিন খিলজী আমন্ত্রণ করে দিল্লিতে নিয়ে যান তখন স্বীয় ভাই মুহাম্মদ ইসমাঈল কুরাইশীকেও সাথে নিয়ে যান। এ ভ্রমণে উভয়ের সাক্ষাৎ ঘটে চিশতি শায়খ হযরত নিযামুদ্দিন আউলিয়া রাহিমাহুল্লাহর সঙ্গে।

**মুলতান থেকে ইলাহাবাদ**

মুলতানের খানক্বায় থেকে হযরত শায়খ ইসমাঈল রাহিমাহুল্লাহ শিক্ষা ও ইসলাহী কর্মে আত্মনিয়োগ করেন। স্বীয় ভাই রুকুনুদ্দিন রাহিমাহুল্লাহর ইন্তিকালের পূর্বে হঠাৎ একদিন তাঁর মধ্যে ইলহামী নির্দেশনা এলো মুলতান ছেড়ে ইলাহাবাদে চলে যেতে।

তিনি প্রথমে দিল্লিতে যান এবং সেখানে শাহ আলাউদ্দিন খিলজী ও তাঁর সভাসদগণ তাঁকে সাদর অভ্যর্থনা জানান। কিছুদিন পর তিনি ইলাহাবাদে যেয়ে উপস্থিত হন।

কিরা এলাকা দিয়ে ভ্রমণ করে 'বামহারওয়ালি' নামক স্থানে পৌঁছুয়ে সেখানেই স্থায়ীভাবে বসবাস শুরু করেন।

**হযরত সাইয়্যিদ শা'বান মিল্লাত জৌনসী রাহিমাহুল্লাহর খিদমাতে**

এক রাতে হযরত ইসামঈল কুরাইশী রাহিমাহুল্লাহ তাঁর দাদা হযরত বাহাউদ্দিন মুলতানী রাহিমাহুল্লাহকে স্বপ্নে দেখেন। তিনি বললেন: হে আমার বংশধর! যে আধ্যাত্মিক অনুদান এখনও তোমার প্রাপ্তির প্রয়োজন রয়ে গেছে, তা গ্রহণ করতে হবে সুহরাওয়ার্দিয়া তরিকার বিশিষ্ট শায়খ সাইয়্যিদ শা'বানের নিকট থেকে। এ স্বপ্নাদিষ্ট হয়ে তিনি চলে যান শায়খ শা'বানের সুহবতে। স্বীয় দাদার কথা অবগত করার পর সত্যিই তাঁর প্রতি আধ্যাত্মিক অনুদান প্রদান করেন শায়খ শা'বান।[১০৭]

**শরীয়তের প্রতি পাওবন্দ**

শরীয়তের প্রতি পুরো আনুগত্য ছিলো হযরতের জীবনের বিশেষ বৈশিষ্ট্য। তিনি শরীয়তের প্রতিটি আদেশ-নিষেধ কঠোরভাবে অনুসরণ করতেন। শরীয়তবিরোধী একটি কাজও তিনি কখনও অনুমোদন দেন নি। সামা'র নামে গান-বাজনা, নর্তন-কুর্দন তিনি দেখতে পারতেন না। তিনি সর্বদা বলতেন, একমাত্র আল্লাহ তা'আলার ইবাদতের জন্য মানুষ সৃষ্ট- এবং তা হতে হবে আল্লাহর পছন্দসই রাস্তায়। সুতরাং তিনি দাওয়াত ও তাবলীগের কাজেই জীবন কাটিয়েছেন।

**মসজিদ নির্মাণ**

গঙ্গা নদীর তীরে হযরত ইসমাঈল কুরাইশী রাহিমাহুল্লাহ একটি দৃষ্টিনন্দন মসজিদ নির্মাণ করেন। একটি ছোট্ট টিলার ওপর এটি দাঁড়িয়ে আছে। আলহামদুলিল্লাহ! শত শত বছর পরও এই আকর্ষণীয় মসজিদটি আজো বিদ্যমান আছে। যুগে যুগে এটির আয়তন বৃদ্ধিসহ সংস্কার কাজ হয়েছে।

**ইন্তিকাল**

মাখদুমে হিন্দ খেতাবে ভূষিত এ মহান ওলি ৭৪৯ হিজরি সনে ইলাহাবাদে ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনি ইলাহাবাদের

---

[১০৭] তারিখে মাশাইখে ইলাহাবাদ, পৃ. ৯৩।

বামহারওয়ালীতে স্বীয় নির্মিত মসজিদের পাশেই সমাহিত আছেন। আল্লাহ তা'আলা তাঁর মাক্বামাতকে বুলন্দ করুন।

## হযরত ইসমাঈল কুরাইশী রাহিমাহুল্লাহর কবরের একক বৈশিষ্ট্য

তাঁর কবরের ওপর কোনো মিনারা নেই। তবে একটি সুন্দর গম্বুজ আছে। এ যুগের মিলাদ, উরুস কিংবা অন্য কেনো বিদআতী কাজ তাঁর কবরপাশে হয় না। হযরতের কঠোরভাবে শরীয়ত অবলম্বনের প্রমাণ এ থেকেই ফুটে ওটেছে। মৃত্যুর পরও শরিয়তবিরোধী কোনো কাজ তাঁর কবরের নিকট হচ্ছে না।

হযরতের ইন্তিকালের পর সাহেবাজাদা হযরত শিহাবুদ্দিন রাহিমাহুল্লাহ স্থলাভিষিক্ত হন। 'মিরাতুল আসরার' নামক কিতাবের প্রণেতা মোগল সম্রাট শাহজাহানের [১৫৯২-১৬৬৬ ঈ.] আমলে হযরত ইসমাঈল কুরাইশী রাহিমাহুল্লাহর মসজিদ ও কবর জিয়ারতে যান। তিনি উল্লেখ করেন, এ স্থানটি অত্যন্ত বরকতময়।

## খলিফা

হযরত কুরাইশী রাহিমাহুল্লাহ লুকানো ওলি ছিলেন। তাঁর আসল অবস্থা খুব অল্পজনই জানতো। কিরা, মানিকপুর, জৌনপুর, জৌনসী এবং অন্যান্য অঞ্চলের অনেকেই তাঁর সুহবতে থেকে উপকৃত হয়েছিলেন। তবে তিনি মাত্র তিন ব্যক্তিকে খিলাফত প্রদান করেন। তাঁরা হচ্ছেন:

১. শায়খ আবদুর রহিম রাহিমাহুল্লাহ।
২. শায়খ আলী রাহিমাহুল্লাহ।
৩. শায়খ সাইয়্যিদ মুহাম্মদ শাহ কিরাক মজযুব আবদাল রাহিমাহুল্লাহ।

শেষোক্ত শায়খ ৭১০ হিজরি সনে ইলাহাবাদের অন্তর্গত মানিকপুরের কিরা নামক স্থানে ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনিই হযরতের প্রধান খলিফা ছিলেন। তাঁকে নিজের শায়খ থেকে সবাই বেশি জানতো-চিনতো। আল্লাহ তা'আলা আবদাল রাহিমাহুল্লাহর সমাধিস্থলকে নূরান্বিত করুন।

# হযরত শায়খ সাইয়্যিদ আলী শা’বান মিল্লাত জৌনসী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ৭৬০ হিজরি, সমাধি- জৌনসী, ইলাহাবাদ, ভারত।)

তাঁর নাম ছিলো সাইয়্যিদ আলী মর্তুজা রাহিমাহুল্লাহ। তাঁর কুনিয়াত আলী শা’বান এবং শা’বান মিল্লাত। তিনি শা’বান বাইবানী নামেও পরিচিত। শা’বান নামকরণের কারণ হলো তিনি লাইলাতুল বারা’আতের (১৫ শা’বান) রাতে জন্মগ্রহণ করেন। তাঁর পরদাদা ছিলেন সাইয়্যিদ মুহাম্মদ মক্কী রাহিমাহুল্লাহ। তাঁর পিতার নাম ছিলো সাইয়্যিদ বদরে আলম বদরুদ্দিন।

আলী শা’বান রাহিমাহুল্লাহর জন্ম হয় সিন্ধু প্রদেশের সুখখুর ও বুখখুর এর নিকটস্থ লানদি নামক জনপদে। বর্তমানে এ অঞ্চলটি পাকিস্তানের অন্তর্ভুক্ত।

**মুর্শিদের সন্ধানে**

হযরত আলী শা’বান রাহিমাহুল্লাহর বয়স তখন ত্রিশ বছর। হঠাৎ অন্তরের মধ্যে আল্লাহপ্রাপ্তির ভীষণ ক্ষুধা জাগ্রত হয়ে ওঠলো। তিনি বেশ অস্বস্থি বোধ করতে লাগলেন। প্রেমাস্পদের নৈকট্য পেতে তিনি আকুল হয়ে উঠলেন। কিন্তু কার মাধ্যমে তীব্র এ আকাঙ্ক্ষা নিবারণ করা যায়? তাঁর যুগে জীবিত বিভিন্ন ওলির দরবারে ছুটে যেতে থাকেন। প্রত্যেকর সান্নিধ্যে এক দু’দিন কাটিয়ে দিতেন- কিন্তু অন্তরের চাওয়ার সঙ্গে মিল খুঁজে পাচ্ছিলেন না। একদিন চলে আসলেন পীরের সন্ধানে মুলতানে।

মুলতানে তখন বসবাস করছিলেন আ’রিফ বিল্লাহ হযরত শামসুদ্দিন আ’রিদ রাহিমাহুল্লাহ। হযরত আলী শা’বান তাঁর দরবারে উপস্থিত হয়ে মুরিদ হওয়ার ইচ্ছে পেশ করলেন। আ’রিফ বিল্লাহ রাহিমাহুল্লাহ তাঁকে কয়েকটি প্রশ্ন করেন। এগুলোর জবাব শুনে বললেন: “বাবা আলী! তোমার আকাঙ্ক্ষা এখানে পূরণ হবার নয়। তোমাকে অন্যত্র যেতে হবে। তোমার জন্য নির্দিষ্ট হয়েছে ‘ওলায়েতে সুলুক’, কিন্তু আমি প্রশিক্ষণ দিই ‘যজ্ব’ এর ওপর।” তিনি তাসাওউফ শাস্ত্রের এ দু’টো কথার মর্ম বুঝতে পারলেন না। বললেন, “হযরত! আমাকে উপদেশ দিন কোথায় যেয়ে যেটাই আমার জন্য নির্দিষ্ট আছে তা খুঁজে পাবো?” তিনি জবাব দিলেন, “তোমাকে যেতে হবে যুগের শ্রেষ্ঠ ওলি হযরত রুকুনুদ্দিন আবুল ফাহাত সুহরাওয়ার্দির দরবারে। তিনি

হচ্ছেন হযরত মাখদুম শায়খ বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর নাতি।”

কালবিলম্ব না করে হযরত আলী শা’বান রাহিমাহুল্লাহ ছুটে গেলেন হযরত রুকুনুদ্দিন রাহিমাহুল্লাহর দরবারে। শায়খ রুকুনুদ্দিন তাঁকে দেখেই আনন্দে কাছে টেনে নিলেন। চোখের ওপর চোখ পড়লো। বললেন, “আলহামদুলিল্লাহ! একটি সিংহ আমার বাসায় আগমন করেছে!” হযরত আলী শা’বান সাথে সাথে শায়খের প্রতি ভীষণ আকর্ষণ বোধ করলেন। তিনি জানতেন, যে পীরের সন্ধানে দীর্ঘদিন হন্যে হয়ে ঘুরছিলেন- তিনি তাঁর সম্মুখে অবস্থান করছেন। তাঁর অনুসন্ধান পর্বের ইতি ঘটেছে।

দীর্ঘ দুবছর যাবৎ হযরত শায়খ রুকুনুদ্দিনের খিদমাতে থাকলেন হযরত আলী শা’বান রাহিমাহুল্লাহ। কিন্তু তখনও তাঁকে মুরিদ করলেন না। একদিন তাঁর শায়খকে তিনি বললেন, “ইয়া শাইখী! আমাকে আরো কিছু উপদেশ দিন।”[১০৮] তিনি বললেন, “সুহরাওয়ার্দিয়া তরিকানুযায়ী প্রথমেই তোমাকে একাধারে চল্লিশ দিন রোযা রাখতে হবে। এরপর প্রত্যেক সপ্তাহের শনিবারে আরো চল্লিশটি রোযা রাখার পর আমি তোমাকে যা বলার বলবো।”

হযরত আলী শা’বান মিল্লাত রাহিমাহুল্লাহ শায়খের নির্দেশ মতো রোযাগুলো রাখলেন। এবার শায়খ বললেন, “চল্লিশটি ইসমে সিফাতুল্লাহ তোমাকে নিয়মিত জিকির করতে হবে।” নির্দেশ মতো এ জিকিরে নিমগ্ন হলেন হযরত আলী শা’বান। জিকিরে থাকাবস্থায় একদিন হযরত খিজির আলাইহিসসালামের সঙ্গে তাঁর সাক্ষাৎ ঘটে। এ সক্ষাতে তাঁর বিরাট উপকার হয়। আরো কিছুদিন পর তিনি শায়খকে আবদার জানালেন, “ইয়া শাইখী! আমি কী আপনার পবিত্র হাতে বাইআত গ্রহণ করতে পারি?” যে উত্তর তিনি পেলেন তাতে তাঁর মনটা ভারী হয়ে ওঠলো। শায়খ রুকুনুদ্দিন বললেন, “তোমার এ বাসনা এখানে পূর্ণ হবার নয়! তোমাকে যেতে হবে শায়খ মিনহাজুদ্দিন হাসান হাজি হারামাইনের দরবারে। তিনি বিহারে বসবাস করেন। সেখানে যেয়ে তোমাকে তাঁর মুরিদ হতে হবে।”

---

[১০৮] এটা ছিলো মুরিদ হওয়ার জন্য আবদার।

হযরত মাখদুম শা'বান মিল্লাত রাহিমাহুল্লাহর মন চাইলো না দীর্ঘদিন যার সুহবতে থেকেছেন তাঁর নিকট থেকে চলে যেতে। কিন্তু শায়খের নির্দেশ তো মানতে হবে। অশ্রুবিসর্জন দিতে দিতে তিনি বিহারের উদ্দেশ্যে যাত্রা করলেন। বিহার শহরের নিকটবর্তী হয়ে এক আশ্চর্য ব্যাপার তাঁর দৃষ্টি আকর্ষণ করলো। তিনি দেখলেন হযরত মাখদুম শাহ মিনহাজুদ্দিন রাহিমাহুল্লাহ শহরের বাইরে এসে প্রধান প্রবেশ পথে দাঁড়িয়ে আছেন। যেনো কারোর অপেক্ষা করছেন!

হযরত মিনহাজুদ্দিন রাহিমাহুল্লাহর চোখে হযরত আলী শা'বান রাহিমাহুল্লাহর অবয়ব দৃষ্টিগোচর হতেই সজোরে বলতে লাগলেন, "এসো! এসো! আমি তোমার জন্য অপেক্ষায় আছি!"

শা'বান রাহিমাহুল্লাহ সওয়ারী থেকে নেমে ছুটে গেলেন শায়খের নিকট। তাঁর পায়ে চুমো খেলেন। হযরত মিনহাজুদ্দিন রাহিমাহুল্লাহ তাঁকে স্বীয় খানক্বায় নিয়ে গেলেন আদর করে। পীরের খাদিম হিসেবে এখানে তিনি শুরু করলেন দীর্ঘ বারো বছর স্থায়ী বসবাস। আশ্চর্যের ব্যাপার হচ্ছে, রিয়াজত, মুজাহাদা, মুরাক্বাবা, জিকির-আজকর ও কঠোর ইবাদত-বন্দেগিতে এক যুগ কেটে যাওয়ার পরও হযরত আলী শা'বানকে হযরত মিনহাজুদ্দিন রাহিমাহুল্লাহ মুরিদ করলেন না। তবে এ দীর্ঘ অপেক্ষার ইতি একদিন ঘটলো অবশেষে। হযরতকে ডেকে এনে শায়খ মিনহাজুদ্দিন রাহিমাহুল্লাহ সুহরাওয়ার্দিয়া তরিকায় মুরিদ করলেন। মুরিদ হয়ে শায়খ শা'বান রাহিমাহুল্লাহ অঝোর ধারায় কাঁদতে থাকেন। একই সময় শুকরিয়া জানান মহান আল্লাহর দরবারে, "প্রভু গো! অবশেষে তুমি আমাকে তোমার ওলির এক নগন্য শাগরিদের মর্যাদা দান করেছো। আমি এর শুকরিয়া জ্ঞাপন করার ভাষা পাচ্ছি না।"

হযরত শা'বান রাহিমাহুল্লাহর দীর্ঘদিনের সাধনা অবশ্যই বিফলে যায় নি। নিয়মমাফিক মুরিদ হওয়ার কয়েকদিনের ভেতরই তিনি সুহরাওয়ার্দিয়া তরিকায় স্বীয় পীরের কাছ থেকে খিলাফত লাভ করলেন। পীর সাহেব বললেন, "তোমার আবাসস্থল হচ্ছে শায়খপুরা। তোমাকে ওখানে যেয়ে ইসলামের খিদমাত করতে হবে।" সুতরাং শায়খপুরা যেয়ে দীর্ঘ দুবছর থাকলেন। এরপর পীরের সান্নিধ্যে থাকতে ফিরে আসলেন বিহারে। আরো বেশ কিছুদিন এখানে কাটালেন।

হযরত মিনহাজুদ্দিন রাহিমাহুল্লাহ তাঁর এ প্রিয় খলিফাকে একদিন ডেকে আনলেন নিকটে। বললেন, "গতরাতে স্বপ্নযোগে আমার সাক্ষাৎ নসিব হয়েছে রাসূলে মকবুল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের সাথে। তিনি নির্দেশ দিয়েছেন, তোমাকে পারিয়াগে যেতে হবে। ওখানে কুফরি খুব বেশি মাথাছাড়া দিয়ে ওঠেছে। ওখানে যেয়ে ইসলামের দাওয়াত দেওয়া তোমার জন্য অবশ্যকরণীয়।"

এ নির্দেশপ্রাপ্ত হয়ে ইলাহাবাদের পারিয়াগের উদ্দেশ্যে যাত্রার প্রস্তুতি গ্রহণ করলেন। তিনি পঞ্চাশ জন আহলুল্লাহ সমবিভ্যাহারে ইলাহাবাদের উদ্দেশ্যে রওয়ানা দিলেন। যাত্রাপথে কাফেলা জৌনসীতে[১০৯] পৌঁছুল। সে যুগে এ স্থানের নাম ছিলো হারবাংপুর। তখন রাজা হারবাং এ অঞ্চল শাসন করছিলেন। জৌনসীর দ্রাবিড় প্রান্তের দিকে তখন অনেক বনাঞ্চল ছিলো। হযরত শা'বান রাহিমাহুল্লাহ ও তাঁর পঞ্চাশজন সঙ্গীসাথী এ বনাঞ্চলে তাঁবু স্থাপন করেন। যখনই নামাযের ওয়াক্ত হতো তখনই এ মুবারক দরবেশগণদের একজনের কণ্ঠে গঙ্গা তীরে দাঁড়িয়ে উচ্চকণ্ঠে আজানধ্বনি উচ্চারিত হতো। আজানের অপূর্ব সুর-লহরী অদূরবর্তী কুফরিস্থানে যেয়ে ধ্বনিত-প্রতিধ্বনিত হতে থাকে। অচিরেই এর প্রতিক্রিয়া শুরু হলো। কুফরিস্থানের জনপদের মধ্যে অস্বস্থির ছোঁয়া লাগলো। একদিন স্বয়ং রাজা হারবাংয়ের কানে ওলিআল্লাহদের কণ্ঠে উচ্চারিত আজানধ্বনি পৌঁছুয়ে গেলো। রাজা তাঁর সভাসদদের ডেকে পাঠালেন। রাগে অগ্নিশর্মা হয়ে প্রশ্ন করলেন, "আমাদের কোন্ স্থান থেকে এসব অবিশ্বাসীরা আজানধ্বনি তুলছে?"

ক্ষমতা ও গরিমায় মাতাল রাজা হারবাং ওবস ফকিরদের কোনো তোয়াক্কাই করলেন না। তিনি জানতেন না কোন্ অদৃশ্য শক্তি এ দরবেশদের পেছনে ছিলো। তাঁরা তো ছিলেন রাহমাতুল্লিল আলামীন নবী করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের কাফিলা!

যাক, রাজা একজন দূত মারফর 'ফকিরদের' নিকট একটি বার্তা প্রেরণ করলেন, "তোমরা হচ্ছো মুসলাম। এ অঞ্চল কিন্তু হিন্দুদের আবাসস্থল। এক্ষুণি তোমাদেরকে এ অঞ্চল ছেড়ে চলে যেতে হবে। এখানে অবস্থান তোমাদের জন্য মেটোই বৈধ নয়!"

---

[১০৯] জৌনসী বা জানসি বর্তমান ভারতের উত্তর প্রদেশের একটি জিলাশহর।

হযরত মাখদুম শা'বান মিল্লাত রাহিমাহুল্লাহ দূতকে বললেন, "যাও! রাজাকে যেয়ে বলো, আমি এখানে এসেছি আমার প্রভু আল্লাহ তা'আলা ও তাঁর ওলি আমার শায়খের নির্দেশে। আমি এখানেই বসবাস করতে সিদ্ধান্ত নিয়েছি। আমি না রাজার নির্দেশে এখানে এসেছি, না আমি এ স্থান পরিত্যাগ করবো তার নির্দেশে। ভালো করে জানো, আমরা এখানে এসেছি দ্বীন-ইসলামের দাওয়াত নিয়ে। তাকে আরো বলো, আমরা না এখান থেকে চলে যাবো- না এখান থেকে পালাবো।"

দূতের নিকট থেকে রাজা হারবাং এ কথাগুলো শুনে খুব রাগান্বিত হলেন। তিনি সাথে সাথে একদল সৈন্য প্রেরণ করলেন গঙ্গাতীরের দিকে। নির্দেশ দিলেন: "যাও! এ লোকগুলোর মস্তক দেহ থেকে বিচ্ছিন্ন করে গঙ্গাজলে ফেলে দিয়ে আসো!"

সৈন্যরা হযরত শা'বান মিল্লাত রাহিমাহুল্লাহর তাঁবুর দিকে অগ্রসর হলো উন্মুক্ত তরবারি হাতে। কিন্তু তারা জনাতো না, এ মুবারক কাফিলার সাথী ছিলো খোদায়ী মদদ। হযরত শায়খ শা'বান মিল্লাত রাহিমাহুল্লাহ আগোয়ান সৈন্যদের দেখে তাঁর শাহাদাত অঙ্গুলি আকাশের দিকে উত্তোলন করলেন। তাঁর কণ্ঠে কিছু বাক্য উচ্চারিত হলো। কী আশ্চর্য! দেখা গেলো সকল সৈন্যের মাথা দেহ থেকে বিচ্ছিন্ন হয়ে গেছে!

রাজার নিকট এ সংবাদ পৌঁছুনোর পর রাগে-গোস্বায় তিনি আরো অগ্নিশর্মা হয়ে ওঠলেন। বিরাট সৈন্যদলসহ নিজেই রণক্ষেত্রে আগমন করলেন। শুরু হলো তুমুল যুদ্ধ।

যুদ্ধশেষে দেখা গেলো হযরত শায়খ শা'বানের সাথীদের মধ্যে শাহাদাতবরণ করেছেন ৭ জন ওলি। তবে রাজা হারবাংয়ের মস্তক দেহ থেকে বিচ্ছিন্ন হয়ে গেছে। তার অসংখ্য সৈন্যের লাশ ধরাশায়ী হয়েছে। যুদ্ধে এক বিরাট বিজয় অর্জিত হয়েছে আল্লাহর রহমতে।

**জৌনসীর কেল্লায় কম্পন**

হযরত মাখদুম শা'বান মিল্লাত রাহিমাহুল্লাহর নজর পড়লো জৌনসীর কেল্লার ওপর। তিনি আধ্যাত্মিক শক্তিসহ খুব জোরো-সুরে চিৎকার দিলেন। সাথে সাথে দেখা গেলো কেল্লার মধ্যে কম্পন শুরু হয়েছে। মনে হচ্ছিলো বিরাট এক ভূমিকম্পে

আক্রান্ত কেল্লাটি। সত্যিই তা-ই। কিছুক্ষণের মধ্যে পুরো কেল্লা ধ্বংসস্তুপে পরিণত হলো। রাজার সৈন্য-সামন্ত নিশ্চিহ্ন হয়ে গেলো। সুবহানাল্লাহ! আজো জৌনসীর সেই কেল্লার ধ্বংসস্তুপ দেখতে পাওয়া যায়।

প্রচণ্ড এ ভূমিকম্পে এলাকার হিন্দুরা আতঙ্কিত হলেন। তারা ছুটে আসলেন হযরত মাখদুম শা'বান মিল্লাত রাহিমাহুল্লাহর দরবারে। সত্যধর্ম ইসলামে দীক্ষিত হয়ে গেলেন সবাই।

হযরত মাখদুম শা'বান মিল্লাত রাহিমাহুল্লাহ জৌনসীতে বেশ কিছুদিন অবস্থান করলেন। কয়েকজন সাথীকে দায়িত্ব দিয়ে অন্যদের নিয়ে সাইয়েদ সারাইয়ার নিকটস্থ চারি'ইর দিকে অগ্রসর হলেন। এখানে এসে তিনি ইবাদত-বন্দেগি ও জিকির-আজকারে মশগুল হলেন।

ওদিকে বিহারে অবস্থানরত হযরতের শায়খ হযরত মিনহাজুদ্দিন হাজি হারামাইন রাহিমাহুল্লাহ মক্কা মুকাররমায় যেতে প্রস্তুতি গ্রহণ করেন। বিহার ছেড়ে এ উদ্দেশ্যে যাত্রা করে জৌনসীতে আসলেন। মানুষের কাছ থেকে মাখদুম শা'বান রাহিমাহুল্লাহ কোথায় আছেন জেনে নিলেন। মানুষের কথা মতো তিনি চার'ই নামক স্থান কোথায় আছে খুঁজতে লাগলেন। যাত্রাপথে সাইয়িদ সারাইয়ার নিকটস্থ একটি বাগান এলাকায় তিনি যাত্রাবিরতি করেন। এদিকে স্বীয় পীরের আগমনের ব্যাপারটি কাশফের মাধ্যমে জেনে নেন হযরত শা'বান মিল্লাত রাহিমাহুল্লাহ। তিনি যে তাঁরই সন্ধানে আছেন তা-ও তিনি অবগত হলেন। এর ফলে তাঁর মধ্যে অস্থিরতার জন্ম নিলো। কেউ একজন তাঁর নিকট কিছু দুধ নিয়ে এসেছিলো। এ দুধটুকু ও কিছু ভাত খাদ্য হিসেবে তাঁর কক্ষে ছিলো। একটি পাত্রে ভাত ও দুধ একত্রিত করলেন। এরপর এ পাত্রটি নিয়ে বেরিয়ে পড়লেন পীরের সন্ধানে।

তিনি খুঁজতে খুঁজতে চলে আসলেন ঐ বাগানবাড়িতে যেখানে অবস্থান করছিলেন মাখদুম মিনহাজুদ্দিন রাহিমাহুল্লাহ। পীর সাহেব দূর থেকে দেখতে পান স্বীয় খলিফা এগিয়ে আসছেন দ্রুত গতিতে। তার ভাব ও অঙ্গভঙ্গির মধ্যে ফুটে ওঠেছে পীরের প্রতি পূর্ণাঙ্গ আনুগত্যতা ও বিনয়। শায়খ তাঁর এ প্রিয় শাগরিদকে দেখেই উচ্চারণ করলেন হাসিমুখে:

تعال! تعال! يا سيدي مرحبا

এসো! এসো! হে সায়্যিদী, স্বাগতম!

হযরত মাখদুম মিনহাজুদ্দিন রাহিমাহুল্লাহ দুধ মিশ্রিত ভাত খেলেন আনন্দভরে। কিছুটা তাঁর খলিফাকেও খেতে দিলেন। বললেন, "খাও! তোমার বংশধর ও মুরিদান কিয়ামত পর্যন্ত এভাবে খাবে।" শায়খ এবার তাঁর এ প্রিয় শাগরিদকে আধ্যাত্মিক তাওয়াজ্জু প্রদান করে আরো বেশি মালামাল করলেন। বললেন, "হে শা'বান! হে আমার পুত্র! তুমি তোমার দায়িত্ব পূর্ণ করেছো।"

হযরত মাখদুম মিনহাজুদ্দিন রাহিমাহুল্লাহ কিছুদিন চার'ইতে অবস্থান করার পর মক্কা মুয়াজ্জমার উদ্দেশ্যে পুনরায় যাত্রা করেন। বিদায়ক্ষণে তিনি সায়্যিদ শা'বান মিল্লাত রাহিমাহুল্লাহকে বললেন, "আমি যাচ্ছি পবিত্র নগরী মক্কায় এবং সেখানেই আমার মৃত্যু হবে। তোমাকে বিহারে যেতে হবে। সাথে নিয়ে যাবে খিলাফতের খিরক্বা। এ খিরক্বা আমাকে আমার শায়খ নাজমুদ্দিন ইব্রাহিম রাহিমাহুল্লাহ প্রদান করেছিলেন। তিনি এটি প্রাপ্ত হন হযরত শায়খ রুকুনুদ্দিন আবুল ফাতাহ রাহিমাহুল্লাহর কাছ থেকে। এখন তুমি এটির মালিক হলে। এটি পরিধান করে বিহারে চলে যাও। ওখানে কিছুদিন অবস্থান করো। আমার পুত্র সদরুদ্দিনকে তরিকতের রাস্তায় ভ্রমণে সহায়তা করবে। এরপর জৌনসীতে ফিরে আসবে।"

হযরত মাখদুম মিনহাজুদ্দিন হাজি হারামাইন রাহিমাহুল্লাহ মক্কা মুয়াজ্জমার উদ্দেশ্যে যাত্র করলেন। এদিকে সাইয়্যিদ শা'বান মিল্লাত রাহিমাহুল্লাহ পীরের নির্দেশে যাত্রা করলেন বিহারের দিকে। গন্তব্যে পৌঁছুয়ে জানতে পারলেন, সাহেবজাদা শায়খ সদরুদ্দিন পিতার প্রস্থানের পর থেকে সিন্ধুক খুলে বস্ত্র পরিধানের চেষ্টা করছিলেন। কিন্তু চাবি দিয়ে কিছুতেই সিন্ধুক খুলতে পারছিলেন না। তবে শায়খ শা'বান রাহিমাহুল্লাহর আগমনের সাথে সাথে সিন্ধুকটি সহজেই খুলে গেলো। সদরুদ্দিন এবার পিতার বস্ত্রাদি পরিধান করতে সমর্থ হলেন। শায়খ শা'বান মিল্লাত রাহিমাহুল্লাহ কিছুদিন বিহারে থেকে সদরুদ্দিনকে তরিকতের দীক্ষা দিলেন। এরপর ফিরে চলে যান জৌনসীতে।

তাসাওউফ ও তাওহিদের মাঠে হযরত সাইয়্যিদ শা'বান মিল্লাত রাহিমাহুল্লাহ সুফিদের নেতা ছিলেন। তিনি ছিলেন চিশতি শাইখুল মাশাইখ মাখদুম আলাউদ্দিন সাইয়্যিদ আলী সাবির কালিয়ারী কুদ্দিসা সিররুহুর সমসাময়িক শায়খ। তাঁর সঙ্গে

হযরতের সাক্ষাৎ ঘটে। হযরত সাবির কালিয়ারী রাহমাতুল্লাহি আলিইহি ছিলেন বাবা ফরিদুদ্দিন গঞ্জেশকর উজূদানী রাহিমাহুল্লাহর খলিফা।

কারামাতুল আউলিয়া হাক্কুন- আউলিয়াদের মাধ্যমে কারামত প্রকাশ হওয়া সত্য। এটা আহলে সুন্নাত ওয়াল জামাআতের একটি বিশ্বাসও বটে। হযরত মাখদুম শা'বান মিল্লাত রাহিমাহুল্লাহর মাধ্যমেও বহু কারামত প্রকাশ পেয়েছিলো। আমরা ইতোমধ্যে দেখেছি জৌনসী বিজয়কালে তাঁর আধ্যাত্মিক শক্তিমত্তার বিকাশ- যা মূলত কারামত ছিলো। আরো অসংখ্য ছোট বড়ো কারামতের বর্ণনা বিভিন্ন সূত্রে পাওয়া যায়। তবে আমরা এগুলো এ প্রসঙ্গে আর উল্লেখ করতে আগ্রহবোধ করছি না।

## অত্যাশ্চর্য একটি স্বপ্ন[১১০]

হযরত মাওলানা ইসমাঈল কুরাইশী রাহিমাহুল্লাহ ছিলেন হযরত বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহর একজন বংশধর। মাওলানার কবরটি ইলাহাবাদের বামহারওয়ালীতে অবস্থিত। তাঁর জীবনীতে পাওয়া যায়, তিনি একদিন এক অত্যাশ্চর্য স্বপ্ন দেখেন। স্বীয় দাদা হযরত বাহাউদ্দিন জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহ তাঁর সম্মুখে এসে বললেন: "আধ্যাত্মিক ধনভাণ্ডার আমার পক্ষ থেকে যেটুকু তোমাকে দান করবো তা আসবে সাইয়্যিদ শা'বানের মাধ্যমে- যিনি হচ্ছেন আমাদের তরিকার একজন খলিফার অন্তর্ভুক্ত। তাঁর কাছে রক্ষিত আছে আমাদের বংশের ধনভাণ্ডারও।" এ স্বপ্ন দেখার পর হযরত মাখদুম ইসমাঈল কুরাইশী রাহিমাহুল্লাহ হযরত মাখদুম সাইয়্যিদ শা'বান মিল্লাত রাহিমাহুল্লাহর দরবারে ছুটে যান। তিনি হযরতকে পিতামহের নির্দেশ অবগত করেন। হযরত শা'বান এ নির্দেশ মুতাবিক হযরত কুরাইশী রাহিমাহুল্লাহকে মুরিদ করেন ও তাসাওউফের রাস্তায় ভ্রমণশেষে খিলাফত প্রদান করেন। আলহামদুলিল্লাহ! মহান আল্লাহ তা'আলার অনুগ্রহের সীমা-পরিসীমা নেই।

## সন্তানাদি

হযরত সাইয়্যিদ শা'বান মিল্লাত জৌনসী রাহিমাহুল্লাহ দুজন পুত্র ও দুজন কন্যাসন্তানের পিতা ছিলেন। এক পুত্রের নাম ছিলো আলী আমির ওরফে উমর শহীদ। তিনি যুদ্ধের ময়দানে শহীদ হন। দ্বিতীয় পুত্রের নাম ছিলো শায়খ তকিউদ্দিন

[১১০] এ বর্ণনাটির সূত্র হচ্ছে হযরত কামরুজ্জামান ইলাহাবাদী প্রণীত- আক্বওয়ালে সালাফ (ইংরেজি অনুবাদ), খ. ৪, পৃ. ৪৮-৪৯ থেকে।

রাহিমাহুল্লাহ। পরবর্তীতে তাঁর জীবনালোচানা হবে ইনশাআল্লাহ। কন্যাদের নাম ছিলো সালিহাহ এবং হাইফাহ। আল্লাহ তা'আলা সবাইকে জান্নাতুল ফিরদাউসের আ'লা মাক্বামে অধিষ্ঠিত করুন।

## ইন্তিকাল

হ্যাঁ, আল্লাহ সুবহানাহু ওয়াতা'আলা তাঁর প্রিয় বন্দা ও বন্ধুদেরকেও চিরজ্ঞীবী করেন নি। করবেনও না। তিনি যখন ইচ্ছে, যাকে খুশি মৃত্যুমুখে পতিত করেন। তবে আমাদের ভয় হচ্ছে, খাতিমা বিল খায়ের হবে তো? দৌলতে ঈমানটুকু সংরক্ষিত থাকবে কী মৃত্যুকালে? হে আল্লাহ! উম্মাতে মুহাম্মদীর (সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম) অন্তর্ভুক্ত সবার ঈমান তুমি আমৃত্যু সংরক্ষণ করুন। আমাদেরকে খাতিমা বিল খাইর নসিব করুন। প্রিয় পাঠক! এতোক্ষণ আমরা যে মহান সুহরাওয়ার্দি শায়খের জীনব ও সাধনা নিয়ে আলোচনা করছিলাম তিনিও একদিন ইন্তিকাল করলেন। চলে গেলেন তাঁর মাহবুবের নিকট চিরতরে। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। হিজরি ৭৬০ সনে জৈনসীতে তিনি শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। হযরতের বয়স হয়েছিলো ১০০ বছর। তিনি জৌনসীতেই সমাহিত আছেন। আল্লাহ তা'আলা তাঁর সমস্ত রহস্য সংরক্ষণ করুন। বুলন্দ করুন তাঁর মাক্বামাতকে। নূরান্বিত করুন হযরতের সমাধিস্থল।

# হযরত মাখদুম শায়খ তকিউদ্দিন জৌনসী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ৭৮৫ হিজরি, সমাধি- জৌনসী, ইলাহাবাদ, ভারত।)

তাঁর নাম সদরুল হক। কুনিয়াত আলী আকবর। তাঁর উপাধিসমূহ হচ্ছে কুদওয়াতুল আরিফীন, ইমামুল মুত্তাক্বীন, সিরাজুল আউলিয়া, মাকশুফুল আসরার, হযরত মাখদুম ইত্যাদি। তিনি সর্বাধিক পরিচিত হযরত শায়খ সাইয়্যিদ তকিউদ্দিন জৌনসী রাহমাতুল্লাহি আলাইহি নামে। তাঁর পিতা ছিলেন শায়খ সাইয়্যিদ আলী শা'বান মিল্লাত জৌনসী রাহিমাহুল্লাহ।

**জন্ম**

হযরত তকিউদ্দিন রাহিমাহুল্লাহ ৭২০ হিজরি সনে জৌনসীতে জন্মগ্রহণ করেন। প্রাথমিক, মাধ্যমিক ও উচ্চ পর্যায়ের দ্বীনি শিক্ষা শেষে পরিণত বয়সে পদার্পণ করেই তিনি স্বীয় পিতার মুরিদ হন। তিনি সুহরাওয়ার্দিয়া তরিকার কামিল পিতার কাছ থেকে পূর্ণাঙ্গ প্রশিক্ষণ গ্রহণ করেন সুলুকের।

**বুখারায় সফর**

পিতার নির্দেশে হযরত তকিউদ্দিন রাহিমাহুল্লাহ উজবেকিস্তানের বুখারা শহরের উদ্দেশ্যে যাত্রা করেন। সেখানে পৌঁছুয়ে তিনি সাক্ষাৎ পান হযরত মীর সাইয়্যিদ মুহাম্মদ বুখারী রাহিমাহুল্লাহর যার পিতার নাম ছিলো শায়খ আবদুল হক কবির রাহিমাহুল্লাহ। মীর সাইয়্যিদ ছিলেন নকশবন্দিয়া তরিকার প্রতিষ্ঠাতা হযরত শায়খ বাহাউদ্দিন নকশবন্দ বুখারী রাহিমাহুল্লাহর পিতা।

হযরত মীর সাইয়্যিদ রাহিমাহুল্লাহর সুহবতে দীর্ঘ ১২ বছর কাটিয়ে দেন হযরত তকিউদ্দিন রাহিমাহুল্লাহ। এসময় তিনি আধ্যাত্মিক গভীর সাধনায় নিমগ্ন ছিলেন। মীর সাইয়্যিদ রাহিমাহুল্লাহ তাঁর এ বিশিষ্ট শাগরিদকে খুব বেশি ভালোবাসতেন। সুতরাং তকিউদ্দিন রাহিমাহুল্লাহ শায়খের বিশেষ সুনজর হেতু বিশেষভাবে উপকৃত হন।

খিদ্বরাবিয়া নামক একটি তরিকাভুক্ত ছিলেন মীর সাইয়্যিদ মুহাম্মদ বুখারী রাহিমাহুল্লাহ। তাঁর দুজন সন্তান ছিলেন। এর একজন ছিলেন খাজা বাহাউদ্দিন

নকশবন্দ রাহিমাহুল্লাহ। অপরজন ছিলেন মেয়েসন্তান। তাঁর নাম ছিলো রুকমাহ বেগম। মীর সাইয়্যিদ তাঁর প্রিয় শাগরিদ হযরত তকিউদ্দিন জৌনসীর সাথে এই মেয়েকে বিবাহবন্ধনে আবদ্ধ করেন।

মীর সাইয়্যিদ রাহিমাহুল্লাহর মৃত্যু ঘনিয়ে আসলে তাঁর পুত্র বাহাউদ্দিন এসে বললেন, হে আমার প্রিয় পিতা! আমি আপনার নিকট বাইআত গ্রহণ করতে আগ্রহী। মীর সাহেব বললেন, "না! তুমি বরং হযরত আমির কুলাল রাহমাতুল্লাহি আলাইহির মুরিদ হও। এতেই তোমার লাভ হবে। আমার যা আছে সবই তকিউদ্দিনকে প্রদান করেছি।" এরপর তিনি শায়খ তকিউদ্দিনকে সম্বোধন করে বললেন, "বাবা তকি! যেটুকু আধ্যাত্মিক সুফল আমার শায়খ থেকে প্রাপ্ত হয়েছিলাম তা আমি তোমাকেই দান করলাম।" এ ক'টি বাক্য উচ্চারণ করেই মীর সাইয়্যিদ রাহিমাহুল্লাহ শেষ নিঃশ্বাস ত্যাগ করেন। এরপর থেকে হযরত তকিউদ্দিন জৌনসী রাহিমাহুল্লাহকে মানুষ 'শায়খ' হিসেবে সম্বোধন করতে থাকে। এ কারণেই পরবর্তীতে তিনি বলেছিলেন, 'আমার বংশধরদের যারা এই তরিকায় অধিষ্ঠিত থাকবে তারা সবাই হবে শায়খ।'

**ভারতে প্রত্যাবর্তন**

সাইয়্যিদ মীর মুহাম্মদ বুখারী রাহিমাহুল্লাহর ইন্তিকালের পর শায়খ তকি রাহিমাহুল্লাহ স্বপরিবারে ভারতে প্রত্যাবর্তন করেন। দিল্লিতে পৌঁছুয়ে নিজেকে হযরত সুলতান নিযামুদ্দিন আউলিয়া রাহিমাহুল্লাহর দরবারে উপস্থাপন করেন। এ মহান চিশতি শায়খের সুহবতে থেকে তিনি বিশেষভাবে উপকৃত হন। হযরত নিযামুদ্দিন রাহিমাহুল্লাহ তাঁকে উচ্চ মর্যাদা দেন। ভূষিত করেন 'মুফতিয়ে তাসাওউফ' খেতাবে।

**একটি স্বপ্ন**

হযরত মাখদুম তকিউদ্দিন রাহিমাহুল্লাহ একদা একটি স্বপ্ন দেখেন। তিনি দেখলেন, সুলতান হাবুওউ তাঁকে রেশমি কাপড়ের জুব্বা প্রদান করছেন। এ স্বপ্ন দেখার পর তিনি সুলতানের নিকট গমন করেন। তাঁর নিকট স্বপ্নের বর্ণনা দেন। সুলতান হাবুওউ বললেন, "হ্যাঁ, আমিও একটি স্বপ্ন দেখেছি, আপনি সুলতান শাহ নিযামুদ্দিন আউলিয়া রাহিমাহুল্লাহর দরবারে থেকে আধ্যাত্মিক প্রশিক্ষণ নিচ্ছেন। তিনি

আপনাকে খিলাফত প্রদান করেছেন।” তিনি আরো বললেন, “এখন আপনার দায়িত্ব হলো হযরত আলাউদ্দিন জৌনসী রাহিমাহুল্লাহর সঙ্গে সাক্ষাৎ করা।”

সুতরাং হযরত তকি রাহিমাহুল্লাহ জৌনসীতে যেয়ে হযরত আলাউদ্দিন রাহিমাহুল্লাহর সঙ্গে সাক্ষাৎ করেন। কিছুদিন তাঁর সুহবতে থেকে চলে যান হযরত বদিউদ্দিন শাহ মাদার মখনপুরী রাহিমাহুল্লাহর সুহবতে। মাদার রাহিমহুল্লাহ তাঁকে জিজ্ঞেস করলেন, “আল্লাহ পর্যন্ত পৌঁছুনোর জন্য আপনি কোন পদ্ধতি অবলম্বন করেছেন?” তিনি জবাব দিলেন, “লা ইলাহা ইল্লাল্লাহ!” মাদার সাহেব জিজ্ঞেস করলেন, “লা ইলাহা কী, এবং ইল্লাল্লাহ কী? এ ‘অস্বীকৃতি’ ও ‘স্বীকৃতি’র মা’না কী?” হযরত তকি রাহিমাহুল্লাহ বললেন, “এর অর্থ হচ্ছে নিজের অস্তিত্বের অস্বীকৃতি ও হাক্বিক্বাতের (আল্লাহ তা’আলার চিরস্থায়ীত্বের) স্বীকৃতি।” এবার মাদার সাহেব জিজ্ঞেস করলেন, “সুহরাওয়ার্দিয়া তরিকা কী?” তিনি জবাব দিলেন, “নিজ-এর বিলুপ্তি”। আবার প্রশ্ন আসলো, “নিজ কী? এবং আল্লাহ কী?” তিনি বললেন, “নিজ হচ্ছে কাল্পনিক এবং আল্লাহ হচ্ছেন হাদ্বির ও অস্তিত্বশীল।”

উক্ত বাক্যালাপ বেশ কিছু লোকদের সামনে হয়েছিল। উপস্থিত সবাই শুনেছেন। এরপর উভয় বুজুর্গ তিন দিনের জন্য একত্রে নির্জনে থাকলেন। ঐ সময় উভয়ের মধ্যে কী কী আলাপচারিতা, প্রশ্ন-উত্তর বা বাক্যালাপ হয়েছিল তা একমাত্র আল্লাহ ছাড়া কেউ জানলো না। তিনদিন পর উভয় বুজুর্গ জনসমক্ষে বেরিয়ে আসলেন। হযরত শাহ মাদার রাহিমাহুল্লাহ খুব আদবের সঙ্গে মাখদুম তকি সাহেবের সম্মুখে উপবেশন করে বললেন, “আলহামদুলিল্লাহ! আমি একজন আল্লাহর ওলিকে এই মহাসাগরের মধ্যে দেখেছি।” এরপর হযরত মাখদুম তকিউদ্দিন রাহিমাহুল্লাহ বিদায় গ্রহণ করেন।

**হযরত মাখদুম সাহেবের একটি কবিতা**

যদি তুমি চাও যারা পৌঁছুয়েছে তাদের ভাগ
তোমাকে নিছক কথার ঊর্ধ্বে ওঠে আসতে হবে
প্রবেশ করতে হবে আধ্যাত্মিক হালের মাঝে।
তাওহিদের মৌখিক উচ্চারণে তুমি হবে না মুওয়াহহিদ,
চিনি নিয়ে শুধু কথা বললে

তোমার জিহ্বায় মিষ্টির আসল স্বাদ পাবে না।[১১১]

## বিভিন্ন ঘটনাবলী

একব্যক্তি হযরত তকিউদ্দিন রাহিমাহুল্লাহকে প্রশ্ন করলেন, "হে শায়খ! মাতাল তাওহিদের অর্থ কী?" তিনি জবাব দিলেন, "জানা বিষয়-আসয় ভুলে যাওয়া এবং কাল্পনিক সবকিছু বিলুপ্ত করা।"

শাখয় তকিউদ্দিন রাহিমাহুল্লাহ বলতেন, "ফকির হওয়ার পর থেকে আমি খাবার খাইনি, পান করি নি, ঘুমাই নি, সজাগ থাকি নি, বসি নি, দাঁড়াই নি, দেখি নি, শুনি নি কিংবা জানি নি।"[১১২]

হযরতের হালের অবস্থা ও উচ্চতা ঐ পর্যায়ে পৌঁছুয়েছিল যে, তিনি নিজের মুরাক্বাবা সম্পর্কেও অনাবগত থাকতেন। এমনকি দিন-ক্ষণ, মাস-বছর কী ছিলো সেটাও তিনি বুঝতে পারতেন না। একদিন একব্যক্তি এক টুকরো কাগজ নিয়ে তাঁর সম্মুখে এসে হাজির হলো। সে তাঁকে বললো, "ইয়া শায়খ! অনুগ্রহ করে এ কাগজে আপনার নামটি লিখে দিন।" তিনি কলম হাতে নিলেন- কিন্তু মনে হলো কিংবর্তব্যবিমূঢ় অবস্থায় পড়ে গেছেন। তাঁর খাদিম বুঝতে পারলেন, হযরত নিজের নামটি ভুলে গেছেন! সুতরাং তিনি তাঁকে স্মরণ করে দেন, "আপনার নাম শায়খ তকি!" এরপরই তিনি ঐ কাগজের মধ্যে নিজের নাম লিখতে সক্ষম হলেন।

একদিন তিনি জামে মসজিদে গেলেন। দরোজার সামনে যেয়ে দাঁড়িয়ে রইলেন। তাঁর খাদিম বুঝতে পারলেন, হযরত ভুলে গেছেন তাঁর ডান পা কোনটি ছিলো! সুতরাং তিনি হযরতের ডান পায়ে হাত বুলালেন। এরপর হযরত মাখদুম প্রথমে ডান পা ঢুকিয়ে মসজিদে প্রবেশ করেন।[১১৩]

---

[১১১] আক্বওয়ালে সালাফ (ইংরেজি অনুবাদ), খ.৪, পৃ. ৫২-৫৩।

[১১২] এ কথাগুলো দ্বারা হযরত ফানালিল্লাহর হালের বর্ণনা দিয়েছেন।

[১১৩] লক্ষণীয় যে হযরত তকিউদ্দিন রাহিমাহুল্লাহ এসব ঘটনার সময় অসুস্থ ছিলেন না। বরং তিনি উচ্চতর হালের অবস্থায় থাকায় নিজেকে সম্পূর্ণ ভুলে যান। -গ্রন্থকার

## হযরতের সন্তানাদি

হযরত শায়খ তকিউদ্দিন জৌনসী রাহিমাহুল্লাহর দুজন মাত্র সন্তান ছিলেন। একজনের নাম ছিলো আলী আকবর। তাঁর কুনিয়াত ছিলো আবু জাফর। তাঁকে মানুষ সায়্যিদ শাহ মুহাম্মদ আবু জাফর বলে সম্বোধন করতো। তিনি জৌনসীতেই জন্মগ্রহণ করেন এবং মাত্র ত্রিশ বছর বয়সে মারা যান। এ সময় হযরত তকি রাহিমাহুল্লাহ জীবিত ছিলেন।

তাঁর দ্বিতীয় সন্তানের নাম ছিলো হযরত শাহ উসমান আকবর। তাঁর কুনিয়াত ছিলো আলী আসগর। তিনি ৭৩৭ হিজরি সনে জৌনসীতে জন্মগ্রহণ করেন। তাঁর মৃত্যু হয় হিজরি ৮২১ সনে। তখন তাঁর বয়স ছিলো ৮৪ বছর।[১১৪]

## হযরত মাখদুম রাহিমাহুল্লাহর চিরবিদায়

জিলহাজ্জ মাসের ৭ তারিখ, ৭৮৫ হিজরি সনে তিনি এ ধরাধাম থেকে চিরবিদায় গ্রহণ করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। মৃত্যুকালে হযরতের বয়স হয়েছিলো ৬৫ বছর। হে মহাবিশ্বের মহান সৃষ্টিকর্তা ও পালনকর্তা, আল্লাহ! আপনার এ প্রিয় বান্দার মাক্বামাতকে বুলন্দ করুন। তিনি জৌনসীতে সমাহিত আছেন।



[১১৪] তাযকিরাহ আউলিয়া জৌনসী।

# হযরত শায়খ তকি মাহসুবী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ৮০২ হিজরি, সমাধি- মাহসু, বিহার, ভারত।)

তিনি ছিলেন তরিকায়ে সুহরাওয়ার্দিয়ার প্রতিষ্ঠাতা হযরত শায়খ শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর আরেক বিশিষ্ট খলিফা। আরবভূমি ছেড়ে তিনি চলে আসেন মাহসু নামক জনপদে। এসময় তাঁর পীর শায়খ শিহাবুদ্দিন সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহ জীবিত ছিলেন। হযরত তকি রাহিমাহুল্লাহ মাহসুতে একটি খানকাহ প্রতিষ্ঠা করেন।

**মাহসু**

বর্তমান বাংলাদেশের পশ্চিম দিনাজপুর জিলায় রায়গঞ্জ ও দিলকৌলার মধ্যবর্তী অঞ্চলে মাহসু নামক এ গ্রামটি অবস্থিত।[১১৫] আমাদের পূর্বসুরী ওলি-আবদালগণ বিহার ও বাংলায় যে ইসলামপ্রচার করেছিলেন সে ব্যাপারে কেনো সন্দেহ নেই। মাহসু ছাড়াও গৌড়, পাণ্ডুয়া, চামনি বাজার ও পৌরনিয়া ইত্যাদি অঞ্চলে ওলিদের সমাধিস্থল এখনও বিদ্যমান থাকাই এর প্রমাণ।

হযরত শায়খ তকি রাহিমাহুল্লাহ সুহরাওয়ার্দিয়া তরিকার প্রসার ঘটান বাংলা-বিহারে। তিনি স্থানীয় এক মুসলিম পরিবারে বিবাহ করেন। তাঁর দুজন পুত্রসন্তান ছিলেন। একজনের নাম শায়খ নিযামুদ্দিন ও অপরজনের নাম শায়খ সদরউদ্দিন। হযরতের একজন মেয়েসন্তানও ছিলেন।

**সংস্কারকাজে অবদান**

হযরত তকি মাহসুবী রাহিমাহুল্লাহ দ্বীনের জন্য অনেক কুরবানী করেন। আরব ভূমি থেকে ভারতের এক অজানা-অচেনা জনপদে আসেন দ্বীনের দাওয়াত নিয়ে। এখানকার মানুষের ভাষা ও কৃষ্টি সম্পর্কে তাঁর কেনো ধারণাই ছিলো না। তবে তিনি অচিরেই স্থানীয়দের ভাষা শিখে নেন। সত্যধর্ম ইসলামের দাওয়াতী কাজে নিজেকে

---

[১১৫] এ তথ্যটি এসেছে হযরত শায়খ কামরুজ্জামান ইলাহাবাদী প্রণীত আক্বওয়ালে সালাফ, খ. ৪, পৃ. ১৬৪ থেকে। তবে আমি (গ্রন্থকার) অনুসন্ধান চালিয়ে জানতে পারি, মাহসু নামক গ্রামটি ভারতের বিহার প্রদেশের আওরঙ্গবাদের কুতুম্বা তেহসিলে অবস্থিত।

পুরোদমে জড়িয়ে রাখেন। তাঁর উত্তম চরিত্র, পরহেজগারী, আকর্ষণীয় দাওয়াতী কর্মকাণ্ডে অমুসলিমরা প্রভাবিত হয়। দলে দলে লোকজন এসে তাঁর হাতে ইসলামে দীক্ষিত হয়ে মালামাল হতে থাকে।

'মুনিসুল ক্বুলুব' নামক একটি কিতাবে আছে, হযরত তকি রাহিমাহুল্লাহ হিন্দু প্রথা 'সতীদাহ' বন্ধের জন্য অনেক চেষ্টা-সাধনা করেছিলেন। তাঁর এক মুরিদের নাম ছিলো আবু মুসলিম। তাঁর মাতা হিন্দু ধর্মাবলম্বী থাকাবস্থায় স্বামীর মৃত্যু হয়। হিন্দু ধর্মমতে এ মহিলাকে অগ্নিকুণ্ডে নিক্ষেপ করার আয়োজন করা হলো মৃত স্বামীর সাথে। কিন্তু তিনি এর বিরোধিতা করেন। প্রাণ বাঁচাতে ছুটে আসেন হযরত তকি রাহিমাহুল্লাহর নিকট এবং স্বেচ্ছায় ইসলামে দীক্ষিত হন। এসময় তাঁর সাথে নিয়ে আসেন একমাত্র পুত্র আবু মুসলিমকে। হযরত তকি রাহিমাহুল্লাহ এ ইয়াতিম ছেলেকে নিজের সন্তানদের চেয়েও বেশি ভালোবাসতেন। পরিণত বয়সে তাকে মুরিদ করে সুলুকের রাস্তায় উচ্চতর মাক্বামে আরোহণ করতে সহায়তা করেন।

**হযরতের খুলাফা**

আবু মুসলিম রাহিমাহুল্লাহ ছিলেন হযরত তকি রাহিমাহুল্লাহর প্রধান খলিফা। তিনি নিজের কোনো সন্তানকে খিলাফতি প্রদান করেন নি। হযরত আবু মুসলিমের পর খলিফা হিসেবে অধিষ্ঠিত হন হযরত আমিন জাহিরুদ্দিন রাহিমাহুল্লাহ। তিনি দ্বীনের দাওয়াতী কাজে আরো বেশি তৎপর ছিলেন।

হযরত শায়খ তকি রাহিমাহুল্লাহর আরো বেশ কয়েকজন খলিফা ছিলেন। এদের মধ্যে হযরত শায়খ সালমান সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর নাম এখানে বিশেষভাবে উল্লেখযোগ্য। তিনি একদিকে তরিকতের শায়খ ছিলেন এবং অপরদিকে সে যুগের একজন বড়ো ধনী ব্যক্তিও ছিলেন। খুব বিরল এ মিলনটি সত্যিই ইসলামের জন্য বিশেষ নিয়ামত বলা যায়। হযরত সালমান রাহিমাহুল্লাহ মুরিদ হওয়ার পর নিজের জীবন ও সম্পদ দ্বীনের উদ্দেশ্যে উৎসর্গ করেন। স্বীয় শায়খের নিকট থেকে তরিকতের উচ্চতর প্রশিক্ষণ শেষে তিনি জান-মাল বিলিয়ে দেন ইসলামের প্রচার-প্রসারে। হাজার হাজার মুসলিম, অমুসলিম তাঁর নিকট ছুটে আসেন। তাঁর হাতে বাইআত গ্রহণ করেন অনেকেই। যারা অমুসলিম ছিলো তারা ইসলামে দীক্ষিত হয়। এ মহাত্মন ওলিআল্লাহ ও দ্বীনের বিশিষ্ট দায়ী ৭৫২ হিজরি সনে ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন।

হযরত সালমান সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর ইন্তিকালের পর মাহসুতে অবস্থিত খানক্বার দায়িত্ব নেন তাঁরই খলিফা হযরত মাখদুম হুসাইন গরীব দাহকারপৌষ রাহিমাহুল্লাহ। তিনি দীর্ঘদিন খানক্বার খিদমাত আঞ্জাম দেওয়ার পর ৮০২ হিজরি সনে ইন্তিকাল করেন। তাঁর তিনজন খলিফা হযরত জিয়াউদ্দিন সুহরাওয়ার্দি চান্দুসী, হযরত শায়খ নাসির ও হযরত শায়খ ফখরুদ্দিন সুহরাওয়ার্দি রাহমাতুল্লাহি আলাইহিম অত্র অঞ্চলে তরিকতের গুরুত্বপূর্ণ কাজ অব্যাহত রাখেন।

পৌরনিয়া ও এর আশপাশ অঞ্চল হযরত তকি রাহিমাহুল্লাহর সমসাময়িক আরো কয়েকজন বিখ্যাত সুহরাওয়ার্দি শায়খের পদার্পণে ধন্য হয়েছে। এদের মধ্যে হযরত শায়খ জালালুদ্দিন তাবরিযী রাহিমাহুল্লাহ এবং তাঁর খলিফাবৃন্দ ছিলেন অন্যতম।

হযরত জালালুদ্দিন তাবরিযী রাহিমাহুল্লাহ সুলতান শামসুদ্দিন ইলতুতমিশের (মৃ. ১২৩৬ ঈ) আমলে পাণ্ডুয়ায় আগমন করেন। তিনি এখানে এসে ভূমি ক্রয় করে একটি খানক্বাহ প্রতিষ্ঠা করেন। দীর্ঘ ত্রিশ বছরব্যাপী দ্বীনের প্রচার-প্রসারে নিয়োজিত থাকেন। হযরত তাবরিযী রাহিমাহুল্লাহ শেষ বয়সে আসামের গৌহাটিতে যান। আর এখানেই (মৃ. ৬৪২ হি. / ১২৪৪ ঈ.) তিনি ইন্তিকাল করেন। হযরতের ৩৬০টি আধ্যাত্মিক আস্তানা বাংলা-বিহার-আসামে ছিলো বলে বিভিন্ন বর্ণনা থেকে জানা যায়। তবে এখন এগুলোর অবস্থান খুঁজে পাওয়া যায় নি। অন্য বর্ণনায় আছে, সুহরাওয়ার্দিয়া তরিকার প্রতিষ্ঠাতা হযরত শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর সত্তুরজন মুরিদ-খলিফা উক্ত অঞ্চলে এসে সুহরাওয়ার্দি সুফি তরিকার খিদমাত করেছিলেন।

হযরত খাজা আহমদ দামেস্কী রাহিমাহুল্লাহ ছিলেন হযরত শিহাবুদ্দিন সুহরাওয়ার্দি রাহিমাহুল্লাহর একজন বিশিষ্ট খলিফা। তিনি উক্ত অঞ্চলে এসে ইসলাম ও তরিকতের প্রসার ঘটান। পাণ্ডুয়া থকে ১৫ মাইল দূরে দেওতলা নামক একটি গ্রামে তাঁর এক বিশিষ্ট খলিফার সমাধি অবস্থিত। এখানে একটি খানক্বাও ছিলো।

কিতার জিলায় অবস্থিত ‘বারসুই’ নামক স্থানের নিকটস্থ একটি জনপদের নাম জালকি। সুহরাওয়ার্দিয়া সিলসিলার একজন প্রবীণ ওলি হযরত মাখদুম হুসাইন

তীগ রাহিমাহুল্লাহর একটি খানক্বাহ এখানে স্থাপিত ছিলো। তিনি খানক্বায় থেকে অসংখ্য মানুষকে আল্লাহর সঙ্গে নিসবত সৃষ্টিতে সহায়তা করেন।[১১৬]

## হযরত তকি রাহিমাহুল্লাহর ইন্তিকাল

হযরত তকি মাহসুয়ী রাহিমাহুল্লাহ ৮০২ হিজরি সনে বিহারের পৌরনিয়া জিলাধীন স্বীয় কর্মক্ষেত্র মাহসুতে ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তাঁর সমাধি এখানেই অবস্থিত। হে আল্লাহ! আপনার এই বিশিষ্ট ওলির ওপর বর্ষণ করুন রহমতের বারিধারা।



[১১৬] পৌরনিয়া কি দো ওয়ালি- ভূমিকা, পৃ. ৬।

## হযরত শায়খ মাখদুম হুসামুদ্দিন চিশতী সুহরাওয়ার্দি রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ৮৫৫ হিজরি, সমাধি- ফতেহপুর, ইউপি, ভারত।)

### নাম ও বংশ

তাঁর নাম হুসামুদ্দিন। পিতার নাম মুহাম্মদ আকবর। তবে তিনি বেশি পরিচিত হযরত মাখদুম হিসেবে। জ্ঞানবান-প্রজ্ঞাবান ওলিআল্লাহ ব্যক্তি হওয়া ছাড়াও তিনি ছিলেন প্রথম খলিফা হযরত আবু বকর সিদ্দীক রাদ্বিআল্লাহু আনহুর বংশধর।

### পরিবারের দিল্লিতে আগমন

হযরত মাখদুম রাহিমাহুল্লাহর পূর্বপুরুষগণ আরব ভূমি ছেড়ে প্রথমে (বর্তমান ইরানের) সুহরাওয়ার্দে আসেন। এখানে স্থায়ীভাবে বসবাস করেন দীর্ঘদিন। এরপর পরিবারের একটি শাখা গজনিতে যেয়ে বসবাস শুরু করেন। সম্ভবত হযরত মাখদুমের জন্ম হয় গজনিতেই। তিনি হয় একাকী না হয় তাঁর পিতার সাথে মুলতানে আসেন। এরপর এখান থেকে চলে আসেন ভারতের রাজধানী দিল্লিতে। হযরতের বয়স তখনও অল্প ছিলো। দিল্লিতে এসে তিনি কাজি আবদুল মুক্তাদির দেহলবীর নিকট ইলমে শরীয়তের পাঠ গ্রহণ করেন। তিনি তাঁর মুরিদও হয়েছিলেন।

যে সময় হযরত মাখদুম দিল্লিতে আসেন তখন কাজি মুক্তাদির দেহলবী রাহিমাহুল্লাহর ছাত্র ও শাগরিদদের সংখ্যা ছিলো অনেক। তাঁর কাছ থেকে প্রশিক্ষণ নেন শায়খ কাজি শিহাবুদ্দিন দৌলতপুরী রাহিমাহুল্লাহ ও শায়খ আবুল ফাতাহ জৌনপুরী রাহিমাহুল্লাহর মতো উচ্চ পর্যায়ের শায়খদ্বয়। এবার শায়খ মাখদুম হুসামুদ্দিন রাহিমাহুল্লাহও এ দলের অন্তর্ভুক্ত হলেন। সঙ্গত কারণেই অনেক ছাত্র-শাগরিদের মধ্যে এ তিনজন বিশেষভাবে কাজি সাহেবের নজর কাড়েন। সুতরাং তিনি তাঁদেরকে মনেরমতো করে গড়ে তুলতে আপ্রাণ চেষ্টা চালান।

কাজি আবদুল মুক্তাদির দেহলবী রাহিমাহুল্লাহর মৃত্যুর পর তাঁরই নাতি ও শাগরিদ হযরত আবুল ফাতাহ জৌনপুরী রাহিমাহুল্লাহর সঙ্গে এক বিশেষ বন্ধুত্ব গড়ে ওঠে হযরত মাখদুম রাহিমাহুল্লাহর। একই সময় তিনি তাঁকে খুব সম্মানের চোখে দেখতেন- কারণ তিনি ছিলেন নিজের উস্তাদের নাতি।

**ফতেহপুরে আগমন**

হযরত শায়খ আবুল ফাতাহ সিদ্ধান্ত নেন জৌনপুরে যাত্রা করবেন। হযরত মাখদুম তাঁর সঙ্গী হতে ইচ্ছাপোষণ করলেন। এক বিরাট কাফেলা জৌনপুরের উদ্দেশ্যে যাত্রা করলো। পথিমধ্যে কাফেলা যখন ফতেহপুর বারানবানকিতে এসে যাত্রাবিরতি করে তখন আবুল ফাতাহ রাহিমাহুল্লাহ মাখদুম রাহিমাহুল্লাহকে বললেন, "আপনি এখানেই থেকে যান। অত্র অঞ্চলে দ্বীনের দাওয়াত দিন। তরিকতের খিদমাত করুন।" হযরত মাখদুম এ প্রস্তাব গ্রহণ করলেন ও ফতেহপুরে বসবাস শুরু করেন।

ইতোমধ্যে তিনি চিশতিয়া তরিকায় খিলাফত লাভ করেছিলেন হযরত কাজি আবদুল মুক্তাদির দেহলবী রাহিমাহুল্লাহর কাছ থেকে। ফতেপুর এসে তিনি শায়খ সারং লৌখনবী রাহিমাহুল্লাহর সুহবতে থেকে সুহরাওয়ার্দি তরিকায় দীক্ষা নেন ও খিলাফত লাভ করেন। সুতরাং তিনি উভয় তরিকার শায়খ হিসেবে পরিচিত হন।

**হযরতের খানক্বাহ**

ফতেহপুরে কিছুদিন অবস্থানের পরেই তিনি খানক্বাহ প্রতিষ্ঠা করেন। আগের যুগে খানক্বাভিত্তিক দ্বীনের কাজ হয়েছে মুসলিম বিশ্বের সর্বত্র। খানক্বায় থাকতো শরীয়ত ও তরিকত এ উভয়টির তা'লিম-প্রশিক্ষণের সুযোগ-সুবিধা। হযরত মাখদুম রাহিমাহুল্লাহর খানক্বায় দিন দিন মানুষের আগমন বাড়তে থাকে। অসংখ্য ব্যক্তি খানক্বায়ী কার্যক্রম দ্বারা উপকৃত হন।

ফতেহপুর ও আশপাশ অঞ্চলে একবার দীর্ঘ দু বছরব্যাপী অনাবৃষ্টি চলে। হযরত শাহ কলন্দর রাহিমাহুল্লাহ তাঁর প্রণীত 'হুজ্জাতুল আরিফীন' কিতাবে উল্লেখ করেন:

> "অনাবৃষ্টির ঐ দিনগুলোতে হযরত মাখদুম শায়খ হুসামুদ্দিন রাহিমাহুল্লাহর ধন-সম্পদ এতো বেশি ছিলো যে, প্রত্যেকদিন ২০০০ গরিব হতদরিদ্র মানুষ তাঁর খানক্বায় এসে আহার করতো। এছাড়া তাঁর নিজস্ব সঙ্গী-সাথী ও মুরিদান তো ছিলেনই যারা খানক্বায় নিয়মিত হযরতের সঙ্গে খাবার খেতেন।"

**গুরুত্বপূর্ণ একখানা পত্র**

হযরত মাখদুমের বিশেষ বন্ধুত্বপূর্ণ সম্পর্ক ছিলো হযরত মাখদুম আখি জমশেদ রাজগরী রাহিমাহুল্লাহর সঙ্গে। তিনি তাঁর বন্ধুর নিকট একটি গুরুত্বপূর্ণ পত্র লিখেন। এখানে এটি তুলে ধরা হলো।

“বেচারা হুসামুদ্দিন হচ্ছে সালিকীনের পদধূলির সমান। একটি অপবিত্র কুকুর ফকির-দরবেশদের প্রবেশদ্বারের। সে এ জনশূন্য জমিনের ওপর আত্মবিস্মৃত ও নিরুদ্দেশ। সে জানে না কী করতে হবে ও কীভাবে করতে হবে। একজন কবি বলেন:

হৃদয়ে থাকে যদি বহুদেবতাবাদ, সিজদায় কী উপকার হতে পারে?
বিষ যখন হৃদপুরীতে প্রবেশ করে নিয়েছে
কী এখন উপকার হবে প্রতিষেধক ঔষধে?

যখন থাকে তাওহিদ, তখন- নামাজ, রোজা, কুরআন তিলাওয়াত সবকিছুই উপকারী হয়। আর যদি তাওহিদ থাকে না- সবকিছু অকেজো। যারা আল্লাহওয়ালা ও যারা আল্লাওয়ালা নয়, এদের মধ্যে এক বিরাট পার্থক্য বিদ্যমান। বাইরের দিকে আমাদেরকে মানুষের মতো লাগে ঠিকই। বাস্তবে আমরা ওদের থেকে অধম- মানুষই নয়। আজকাল সকলেই শায়খ হওয়ার জন্য ব্যকুল। কিন্তু এসবই বাতুলতা। এটা বাস্তবে ‘আত্মউপাসনা’ ছাড়া কিছু নয়। এতে আল্লাহর ইবাদতের কিছু নেই। আমাদের হৃদয় যেটি পছন্দ করে সেটিকেই ‘প্রভু’ বানিয়ে ফেলেছি। শুধুমাত্র ‘আল্লাহ তা’আলা এক’ বলাটাই যথেষ্ট নয়। কারণ, আমল ছাড়া ইলম হচ্ছে বিপর্যয়। আর আমল ছাড়া উপদেশবাক্য অবশ্যই একটি নির্যাতন![১১৭] যখনই হৃদয়ের কর্ম ও জিহ্বার কথার মধ্যে সামঞ্জস্য থাকবে, তখনই বলা যাবে এটা তাওহিদ।

আমার তো সত্যিকার একত্ববাদী কাউকে চেনারও ক্ষমতা নেই। তবে আপনার ভ্রাতৃত্বপূর্ণ ভালোবাসার ওপর আমার আশা আছে। ঠিক যেভাবে আপনি কুফরির অন্ধকার থেকে বেরিয়ে এসেছেন, আমি আপনাকে আবদার জানাচ্ছি যে, এ অধম পাপীকে আপনার পবিত্র সুহবতে স্থান দিন। তাকে পবিত্র করুন অবিশ্বাস ও শিরকের পঙ্কিলতা থেকে। এ পাপী পাপের সমুদ্রে নিমজ্জিত হয়ে ডুবে যাচ্ছে। সে সবদিকে

[১১৭] আজ থেকে প্রায় ৬ শত বছর পূর্বেও যদি মানুষের আমল-ঈমানের অবস্থা এরূপ নাজুক হয়ে থাকে- তহালে চিন্তার ব্যাপার আজকের অবস্থা কতটুকু নিম্নপর্যায়ে গিয়ে পৌঁছুয়েছে। ঈমান-আমলের অবস্থা এখন নিভুনিভু বললে অত্যুক্তি হবে না। আল্লাহ! মুসলিম উম্মাহকে রক্ষা করুন। -গ্রন্থকার

তার হাত-পা প্রসারিত করে ভেসে থাকার চেষ্টায় জলে আঘাত হানছে। হাবুডুবু খাচ্ছে। যাকিছু হাতের নাগালে পাচ্ছে তাতে আঁকড়ে ধরে ঠিকে থাকতে চেষ্টা চালাচ্ছে।

আমার অন্তরে একটি ভাবনা এসে দানা বেঁধেছে। আল্লাহ-প্রেমের দুটি মাত্র রাস্তা আছে। হয় তা আসবে স্বীয় মুর্শিদের স্নেহময় দৃষ্টির মাধ্যমে, না হয় আসবে তা কেনো আহলুল্লাহ আপনজন থেকে। দুর্ভাগ্যবশত এ অধমের না আছেন কেনো মুর্শিদ, না কেনো আহলুল্লাহ আপনজন পৃথিবীর বুকে।

পাপী খুঁজছে হন্যে হয়ে আল্লাহ-প্রেমের ছোঁয়া। কিন্তু সে শুধু দেখতে পায় অহংবাদী ও আত্মউপাসকদের! হযরত আবু সুফিয়ান রাদ্বিআল্লাহু আনহুর নিচে উদ্ধৃত বাণীটি আমাকে একাকী থাকতে উদ্বুদ্ধ করে:

هٰذَا زَمَانُ السُّكُوْتِ - وَلُزُوْمُ الْبُيُوْتِ

-এটি একটি নিরব থাকার যুগ ও গৃহে পড়ে থাকার যুগ।

একই সময় নিচে উদ্ধৃত হযরত জুনাইদ বাগদাদী রাহিমাহুল্লাহর কথাটি নিয়েও আমি ভাবি:

اَلْعُزْلَةُ مُقَارَبَةُ الشَّيْطَانِ - وَالصُّحْبَةُ رِضَاءُ الرَّحْمٰنِ

-একাকীত্ব কাউকে শয়তানের কাছে নিয়ে যায়, অপরদিকে সুহবত আল্লাহর সন্তুষ্টির কারণ হয়।

উপরের কথাটি রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামের নিম্নোক্ত বাণীকে সমর্থন করে:

الشَّيْطَانُ مَعَ الْوَاحِدِ وَمِنَ الْأِثْنَيْنِ بَعِيْدٌ

-যে কেউ একাকী তার সঙ্গে শয়তান থাকে, কিন্তু দুজন থেকে সে দূরে।

আপনি অবশ্যিই একজন সত্যিকার ইনসান। আমি আশাকরি যাকিছু বলেছি তা সত্য বলে মেনে নিবেন। একই সময় এ অধমকে আপনার দুআর সময় ভুলে যাবেন না।

আমি আপনার নিকট আবদার জানাচ্ছি, যখন দুআ করবেন তখন বলবেন: "আল্লাহ তা'আলা যেনো অমুক অমুক ব্যক্তিকে মুসলমান হতে সাহায্য করেন।"

**খাজা আহওয়াদ বলেছেন:**
"ওহ আহওয়াদ! তুমি তোমার সম্পদের অপ্রতুলতা হেতু বিষণ্ন হতে পারো না। তোমাকে ভেঙ্গে টুকরো টুকরো করে ধ্বংস করা হয়েছে। এরপরও তুমি তাওবাহ করো নি! তুমি পরতে পারো সবুজ বস্ত্রাদি, সুফির আসনে বসতে পারো, সবার নিকট শায়খ হিসেবে পরিচিত হতে পারো- এসব ব্যাপার হয়েছে হয়তো, কিন্তু তুমি এখনও সত্যিকার মুসলমান হও নি!"

এমন আল্লাহওয়ালা ব্যক্তিত্বও যদি তাঁর ইসলাম সম্পর্কে এরূপ বলে থাকেন, আমাদের মতো পাপীরা কীভাবে নিশ্চিন্ত থাকতে পারি?

হে তুমি (নিজ) গাফিল অসতর্ক লোক! তুমি ঘুমের ঘোরে, অপরদিকে শিকার তোমাকে কব্জা করতে ওঁৎপেতে বসে আছে। এটা কী বুদ্ধিমানের কাজ হলো?

ওয়াসসালাম।"

হযরত মৌলবী মাসউদ আলী সাহেব যিনি হচ্ছেন হযরতের পরিবারভুক্ত, এ চিঠির ওপর একটি আকর্ষণীয় মন্তব্য করেন। তিনি বলেন:

> "হযরত মাখদুম শায়খ হুসামুদ্দিন রাহিমাহুল্লাহর বদান্যতা, পরহেজগারী ও সনির্বন্ধতার সাক্ষর এ চিঠি বহন করে। সুলুকের রাস্তায় আত্মগৌরব ও নিজের প্রতি উচ্চ ধারণা হচ্ছে অতি মারাত্মক দুটি গভীর গর্ত। এগুলো প্রত্যেক বাঁক ও উঁচু-নীচুতায় অপেক্ষা করছে। আর বিষয়টি তখন আরো ক্ষতিকর হয়ে ওঠে যখন সালিক নিজেই বুঝতে পারে না যে, সে এরূপ একটি গর্তে পতিত হয়ে গেছে! অথচ দেখুন, কী উচ্চ মর্যাদায় অধিষ্ঠিত ছিলেন শায়খ মাখদুম রাহিমাহুল্লাহ। কাজি আবদুল মুক্তাদি রাহিমাহুল্লাহ মুরিদানের মাজমায় বসে গৌরবের সঙ্গে বলতেন, "আমরা শায়খ হুসামুদ্দিনকে মুরিদ হিসেবে পেয়ে গর্বিত।"

সাধারণ মানুষ তো বটেই, তাঁর বিশিষ্ট বন্ধুজন ও আত্মীয়স্বজন তাঁকে যুগের কুতুব হিসেবে জানতেন। তিনি ছিলেন বিরাট সংখ্যক মানুষের মুর্শিদ ও পথপ্রদর্শক। এসব ক্ষেত্রেও দেখুন, উক্ত চিঠিতে তাঁর বদান্যতা ও আত্মম্ভরিতাহীনতা কী সুন্দরভাবে ফুটে ওঠেছে। আমি মনে করি, তাঁর উচ্চ পর্যায়ের ওলায়েত ও মাহাত্ম্যের সাক্ষ্য বহন করে এই পত্রটি। সকল প্রশংসা একমাত্র আল্লাহ তা'আলার জন্য।

## হযরত মাখদুম রাহিমাহুল্লাহর সন্তানাদি

হযরতের একজন মাত্র পুত্রসন্তান ছিলেন। তিনি মাখদুম মিনহাজুদ্দিন নামে পরিচিত। তাঁর একজন কন্যাসন্তানও ছিলেন। শায়খ মিনহাজুদ্দিনের নাতির নাম ছিলো মাখদুম কুতুবুদ্দিন এবং তাঁর সন্তানের নাম ছিলো মাখদুম আবদুল গনি। শেষোক্ত ব্যক্তির অনেক সন্তানাদি ছিলেন। তাঁদেরই বংশধর আজকের ফতেহপুরে বসবাসকারী মাখদুম পরিবারভুক্ত ব্যক্তিবর্গ।[১১৮]

## ইন্তিকাল

বিভিন্ন প্রামাণ্য সূত্রে জানা যায়, ৮৫৫ হিজরি সনে হযরত শায়খ সারংয়ের খিলাফত প্রাপ্তির সময় হযরত মাখদুম রাহিমাহুল্লাহ উপস্থিত ছিলেন। তিনি এর এক বা দু বছর পরে ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। তিনি ভারতের উত্তর প্রদেশের বারাবানকি জিলাধীন ফতেহপুরেই সমাহিত আছেন। আল্লাহ তা'আলার তাঁর বিশ্রামস্থলকে নূরান্বিত করুন। বুলন্দ করুন তাঁর মাক্বামাতকে।

---

[১১৮] সূত্র: 'মাখদুম জাদগান ফাতাহপুর'- মাওলানা মাস'উদ আলী।

# হযরত শায়খ সাইয়্যিদ কুতুবুদ্দিন কৌরাহ জাহানাবাদী রাহমাতুল্লাহি আলাইহি
# (মৃত্যু- ৯৪৬ হিজরি, সমাধি- কৌরাহ, জাহানাবাদ, ভারত।)

তাঁর নাম সাইয়্যিদ কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহ। পিতার নাম সাইয়্যিদ হিবাতুল্লাহ সানী। হযরত কুতুবুদ্দিন নিজেই বলেন, আমার জন্ম হয় ফতেহপুর হানসুতে ৮৬৩ হিজরি সনে।

**শিক্ষা ও প্রশিক্ষণ**

দুটি বছর বয়স মাত্র হযরত কুতুবুদ্দিনের। প্রিয় আম্মাজান চিরবিদায় গ্রহণ করলেন একটি দুর্ঘটনা হেতু। মাতৃসূলভ আদর-যত্নের ভার পড়লো তাঁর দাদীজানের ওপর।

স্থানীয় একটি মক্তবে প্রাথমিক শিক্ষার্জন শেষে তিনি জৌনপুরে যেতে ইচ্ছাপোষণ করেন। এ সময় শারক্বী সুলতানের তত্ত্বাবধানে জৌনপুর ইলম ও জ্ঞানচর্চার কেন্দ্রে পরিণত হয়। দ্বীনে জ্ঞানবান অনেক উচ্চ পর্যায়ের উলামা ও গবেষকবৃন্দ দ্বারা তখন জৌনপুর আলোকিত হয়ে গেছে। হযরত কুতুবুদ্দিন জৌনপুরে পৌঁছুয়ে শামসুল হক হক্কানী জৌনপুরী রাহিমাহুল্লাহর পরিচালিত মাদরাসায় আসেন।

**হযরত শামসুল হক হক্কানী জৌনপুরী রাহিমাহুল্লাহ:** তিনি ছিলেন জৌনপুরের বয়োজ্যেষ্ঠ উলামায়ে কিরামের মধ্যে অন্যতম। তাঁর উস্তাদ ও পীর ছিলেন হযরত শায়খ মুহাম্মদ ইবনে ঈসা তাজ রাহিমাহুল্লাহ। শামসুল হক রাহিমাহুল্লাহ শরীয়ত অনুসরণের ব্যাপারে খুব কঠোর ছিলেন। মানুষকে ওয়াজ-মাহফিলের মাধ্যমে ইসলামের দিকনির্দেশনা দিতেন। শরীয়তকে দৃঢ়ভাবে আঁকড়ে ধরার ক্ষেত্রে জৌনপুরের শাসকদেরকেও তিনি ছাড় দেন নি। সর্বদা তাদেরকে উপদেশ প্রদান করতেন। তাঁর এসব কার্যক্রম হেতু মানুষ তাঁকে হক্কানী উপাধিতে ভূষিত করে।

মোটকথা, হযরত কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহ শাসমুল হক হক্কানী জৌনপুরী রাহিমাহুল্লাহর মতো একজন উচ্চ পর্যায়ের শিক্ষক ও সুফির নিকট ইলমে শরীয়তের উচ্চতর পাঠ গ্রহণের সৌভাগ্য অর্জন করেন।

## ছাত্রের প্রতি উস্তাদের দয়া-মায়া

উস্তাদ যখন তাঁর ছাত্রের গুণাবলী ও মেধা সম্পর্কে অবগন হন তখন স্বভাবতই তার প্রতি বিশেষ দয়া-মায়া ও আকর্ষণ তৈরি হয়। সুতরাং শায়খ কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহ সহপাঠীদের তুলনায় উস্তাদের বেশি দয়া-মায়ার পাত্রে পরিণত হন। কোনো কেনো সময় দেখা যেতো বিভিন্ন বিষয়ে তর্ক-বিতর্কের ক্ষেত্রে হযরত কুতুবুদ্দিনের তর্কের ওপর স্বয়ং উস্তাদ অগ্রাধিকার দিচ্ছেন। এর দ্বারা হযরতের জ্ঞান-প্রজ্ঞার ব্যাপ্তির বিকাশ ঘটতো। শায়খ শামসুল হক রাহিমাহুল্লাহর নিকট থেকেই হযরত কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহ শরীয়তের সর্বোচ্চ পর্যায়ের শিক্ষা সমাপ্ত করেন।

## মাদরাসার শিক্ষক

জৌনপুরের যে মাদরাসায় অধ্যয়ন করেছিলেন, সেখানেই হযরত কুতুবুদ্দিন শিক্ষক হিসেবে কর্মজীবন শুরু করেন। শিক্ষকতায়ও তাঁর একক বৈশিষ্ট্য ও গুণাবলীর বিকাশ ঘটে। তিনি সহজেই নতুন ছাত্রদের বুদ্ধিমত্তা ও মেধার মাত্রা ধরতে পারতেন। যেমন কোনো নতুন ছাত্র মুহতামিম (শায়খ শামসুল হক) সাহেবের সম্মুখে হাজির হলেই প্রশ্ন করতেন: "তুমি কোথায় কোন শিক্ষকের নিকট লেখাপড়া করেছো?" এটা জানার পর মুহতামিম সাহেব ছাত্রের মেধা অনুধাবন করে পাঠিয়ে দিতেন হযরত কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহর নিকট।

মাদরাসার শিক্ষক থাকাবস্থায় একদা হযরত কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহ সিদ্ধান্ত নিলেন, কুতবে আলম হযরত শায়খ নূরুল হক পাণ্ডুবী রাহিমাহুল্লাহর সঙ্গে সাক্ষাতে যাবেন। কিন্তু শায়খ শামসুল হক রাহিমাহুল্লাহ যাওয়ার অনুমতি দিলেন না।

## সম্মানের পাগড়ি

স্বীয় উস্তাদের সুহবতে দীর্ঘদিন অতিবাহিত করার পর শায়খ কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহ আলাদাভাবে দ্বীনি খিদমাত আঞ্জাম দেওয়ার অনুমতি পেলেন। শায়খ শামসুদ্দিন জৌনপুরী রাহিমাহুল্লাহ একদিন কুতুবুদিন রাহিমাহুল্লাহ ও তাঁর হামজামাতী হুসাইন ইবনে তাহির রাহিমাহুল্লাহকে ডেকে পাঠালেন। উভয়কে বিশেষ সনদপত্রসহ সম্মানের পাগড়ি পরিয়ে দিলেন। উপদেশ দিলেন, "তোমরা এবার নিজেদের উদ্যোগে দ্বীনি খিদমাত আঞ্জাম দিতে প্রতিষ্ঠান গড়ে তুলো।"

**তাসাওউফচর্চা**

বাহ্যিক ইলম অর্জনের পর হযরত কুতুবুদ্দিন আভ্যন্তরীণ ইলম তথা তাসাওউফের প্রতি মনোযোগ দেন। আর তাসাওউফের জ্ঞান কিতাব থেকে অর্জন সম্ভব নয়। এর জন্য প্রয়োজন কোনো মুর্শিদের সুহবত লাভ। শায়খ কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহ এ লক্ষ্যর্জনে চলে যান হযরত শায়খ বাহাউদ্দিন ইবনে শায়খ নাতু জৌনপুরী রাহিমাহুল্লাহর সুহবতে। উচ্চ পর্যায়ের এই ওলিআল্লাহ ছিলেন চিশতিয়া-নিযামিয়া এবং সুহরাওয়ার্দিয়া-শাত্তারিয়া সিলসিলার শায়খ।

**খিলাফত লাভ**

বেশ কিছুদিন শায়খ বাহাউদ্দিন রাহিমাহুল্লাহর সুহবতে থেকে তরিকতের বিভিন্ন মাক্বামাত পাড়ি দিলেন হযরত শায়খ কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহ। এরপর একদিন পীর সাহেব তাঁর এ বিশিষ্ট শাগরিদকে ডেকে কাছে নিয়ে আসলেন। বললেন:

> তরিকতের আকাবিরদের থেকে নির্দেশপ্রাপ্ত হয়েছি যে, তোমাকে যেনো খিলাফত দানে ভূষিত করি।

হযরত কুতুবুদ্দিন বিনয়ের সুরে বললেন, হযরত! এ গুরুদায়িত্ব বহন করার ক্ষমতা আমার নেই। কিন্তু শায়খ বললেন, তোমাকে এ দায়িত্ব গ্রহণ করতে হবে। অনেক মানুষ তোমার দ্বারা উপকৃত হবে। এর কদিন পর শায়খ নিজের হাতে খিলাফতের খিরক্বা পরিয়ে দিলেন হযরত কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহ গায়ে। বললেন, হে শায়খ কুতুবুদ্দিন! এখন থেকে তুমি মুরিদ করার অনুমতি পেলে।

***এক বন্ধুকে পাওয়া গেলো, দায়িত্বও দেওয়া হলো।***
***সব প্রশংসা আল্লাহর, উভয় কর্ম সাধন হলো।***

**ফতেহপুরে প্রত্যাবর্তন**

সেই ছোট্ট ছেলেটি, যাকে তাঁর দাদা নিজের কাছ থেকে দূরে সরে যেতে চান নি। কিন্তু ছেলের আগ্রহ তীব্র ছিলো। তিনি চলে গেলেন। এবার সে-ই ব্যক্তি পরিণত বয়সে পদার্পণ করে, শরিয়তের গভীর জ্ঞানী ও সুহরাওয়ার্দিয়া তরিকার শায়খ হওয়ার মর্যাদাসহ ফিরে আসলেন নিজের পূর্বপুরুষের বাসস্থানে।

ফতেহপুর পৌঁছার পর শায়খ মাখদুম সেখানকার আরেক বুজুর্গ কাজি শায়খ নিযামুদ্দিন ফতেহপুরী রাহিমাহুল্লাহর নিকট থেকেও চিশিতিয়া-সুহরাওয়ার্দিয়া তরিকায় খিলাফত লাভ করেন।

**অন্যান্য আকাবিরদের থেকেও ইজাযত লাভ**

আল্লাহ তা'আলার দয়ার সীমা নেই। তিনি যাকে ইচ্ছে হাক্বিকাতের নূরে মালামাল করেন এবং এ জন্য বেছে নেন তাঁর প্রিয় বান্দাদের মধ্যে যাকে ইচ্ছে তাঁকে ওয়াসিলা হিসেবে। হযরত কুতুবুদ্দিন কৌরাহ জাহানাবাদীও আল্লাহ তা'আলার বিশেষ দয়া-মায়ার পাত্র ছিলেন। তিনি তাঁকে প্রথমে জৌনপুরে নিয়ে যান। শরিয়তের উচ্চতর পর্যায়ের জ্ঞানার্জন শেষে হযরত বাহাউদ্দিন জৌনপুরী রাহিমাহুল্লাহর পক্ষ থেকে খিলাফত লাভ করেন। ফতেহপুর ফিরে এসে চিশতিয়া ও সুহরাওয়ার্দিয়া তরিকায়ও খিলাফত প্রাপ্ত হলেন। এ সব কিছুই মহাপ্রভুর করম ও রহমের কারণে হয়েছিল। এরপরও হযরত কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহর মধ্যে আরো উচ্চতর মাক্বামে আরোহণের চেষ্টা-সাধনা থেমে যায় নি।

مَنْ كَانَ لِلّٰهِ كَانَ اللّٰهُ لَهُ

-কেউ যখন নিজেকে আল্লাহর অনুরক্তির মধ্যে ডুবিয়ে দেয় তখন আল্লাহ হয়ে যান তারই।

**মানিকপুরে হযরত জাহানাবাদী**

মানিকপুরে একটি খানক্বাহ ছিলো। সেখানে অবস্থান করছিলেন, কুতবে আলম শায়খুল মাশাইখ হুসামুদ্দিন এবং শায়খ মিরা সাইয়্যিদ হামিদ শাহ রাহমাতুল্লাহি আলাইহিমা। হযরত কুতুবুদ্দিন জাহানাবাদী রাহিমাহুল্লাহ এ দুজন ওলির সুহবত লাভের আশায় চলে আসেন মানিকপুরের খানক্বায়। এখানে তিনি আরও সাক্ষাৎ লাভ করেন হযরত মাখদুম জাদাহ রাজী সাইয়্যিদ নূর রাহিমাহুল্লাহর। মুবারক এ খানক্বায় যেটুকু সময় তিনি কাটিয়েছিলেন তা থেকে কী পরিমাণ আধ্যাত্মিক উপকার লাভ করেন তা ভাষায় বলা যাবে না। এছাড়া সাইয়্যিদ নূরা রাহিমাহুল্লাহ তাঁকে খিলাফতও প্রদান করেন। বরকতের জন্য নিজের জায়নামায উপহার দেন।

### হিজরতের নিয়তে ফতেহপুর ত্যাগ

কোনো এক ঐশি ইশারায় একদা পরিবার-পরিবর্গসহ হযরত কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহ পবিত্র হাজ্জ পালনের উদ্দেশ্যে যাত্রা করলেন। মাত্র ত্রিশ মাইল অতিক্রমণের পর জাহানাবাদের কৌরাহ শহরে আগমন করেন। এ শহরটি একদিন শরীয়ত ও তরিকতের জ্ঞানচর্চার কেন্দ্রে রূপান্তরিত হওয়ার জন্য আল্লাহ তা'আলা নির্দিষ্ট করে রেখেছিলেন। চিন্তা করুন, আল্লাহর এক প্রিয় বান্দাহ ফতেপুর ত্যাগ করলেন পবিত্র হাজ্জ পালনের নিয়তে হিজাযে ভ্রমণের উদ্দেশ্যে। কিন্তু জাহানাবাদের কৌরাহতে আসার পর আকাবিরগণ তাঁকে নির্দেশ দিলেন, তোমার কর্মস্থল এখানেই। সুতরাং তিনি স্থায়ীভাবে বসবাসের জন্য কৌরাহকে বেছে নিলেন। তিনি মনোযোগ দিলেন এ শহরকে একটি গুরুত্বপূর্ণ আধ্যাত্মিক কেন্দ্রে রূপান্তরে।

### শিক্ষা ও দিকনির্শেনা দান

জাহানাবাদের কৌরাহতে বসবাস শুরুর পর তিনি মনোযোগ দেন মানুষকে দ্বীনি শিক্ষা ও আধ্যাত্মিক দিকনির্দেশা দানে। তিনি কেনো এ কর্মে নিজেকে নিয়োজিত করলেন তার ব্যাখ্যা হযরত নিজেই দিয়েছেন:

> "কৌরাহতে আসার পর দেখলাম এ শহরে কোনো দ্বীনি শিক্ষার পরিবেশ নেই- আর এ কারণে শিক্ষার্থীও অনুপস্থিত। আমি ভাবলাম, এ শহরটি দ্বীনের ব্যাপারে গরীব হয়ে গেছে! এখানে ছাত্রদেরকে একত্রিত করতে হবে। কিন্তু কোথায় থেকে আসবে তারা? সুতরাং নিজেকে আরো গভীরভাবে ইবাদত-বন্দেগীতে নিমজ্জিত করি। এরপর দেখা গেলো অনেক ছাত্র এসে দারসে শরীক হতে লাগলো। আল্লাহ যাদেরকে ইচ্ছে করেন তাদেরকে হিদাআত করেন। আল্লাহ বলেন:
>
> وَالَّذِينَ جَاهَدُوا فِينَا لَنَهْدِيَنَّهُمْ سُبُلَنَا * وَإِنَّ اللهَ لَمَعَ الْمُحْسِنِينَ
>
> -যারা আমার পথে সাধনায় আত্মনিয়োগ করে, আমি অবশ্যই তাদেরকে আমার পথে পরিচালিত করব। নিশ্চয় আল্লাহ সৎকর্মপরায়ণদের সাথে আছেন। [আনকাবুত: ৬৯]
>
> আমার মুরুব্বিদের সহযোগিতায়, আমি নিজেকে শিক্ষক হিসেবে জড়িয়ে রাখার প্রেরণা পাই।"[১১৯]

---

[১১৯] আক্বাওয়ালে সালাফ (ইংরেজি অনুবাদ), খ. ৪, পৃ. ৪৮৬।

**দারসদানের পদ্ধতি**

হযরত কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহর দারসদানের পদ্ধতি ও বৈশিষ্ট্য ভিন্ন ছিলো। সে যুগে ইতোপূর্বে তাঁর মতো দারসদান কেউ করেছেন বলে আমাদের জানা নেই। একটি নমুনা দেখলে বিষয়টি অনুধাবন করা যাবে।

হযরত রাহিমাহুল্লাহ পবিত্র কুরআনের এই আয়াতাংশ:

وَيُؤْثِرُونَ عَلَىٰ أَنْفُسِهِمْ وَلَوْ كَانَ بِهِمْ خَصَاصَةٌ

-নিজেরা অভাবগ্রস্ত হলেও তাদেরকে অগ্রাধিকার দান করে। [হাশর: ৯ (অংশ)]
-এর ব্যাখায় বলেন:

"এ আয়াতটি হযরত আবু বকর সিদ্দীক রাদ্বিআল্লাহু আনহুর শানে নাজিল হয়েছে। তিনি মেহমানদের খাবার পরিবেশন করেন কিন্তু অতিরিক্ত খাবার অবশিষ্ট না থাকায় নিজে অনাহারে থাকেন। অপর আরেক রিওয়াত থেকে জানা যায় এ আয়াতটি হযরত আলী রাদ্বিআল্লাহু আনহুর শানে নাজিল হয়েছিল। বর্ণিত আছে, একদা তাঁর ঘরে খাবার তৈরি হলো। তিনি যখন তা ভক্ষণ করতে বসেছেন, তখন একজন ভিক্ষুক এসে খাবার চাইলো। তিনি নিজে না খেয়ে ভিক্ষুককে সব খাবার দিয়ে দিলেন। অনুরূপ পরের দিন একই ঘটনা ঘটলো। তৃতীয় দিনও ভিক্ষুক এসে আবদার জানাল তিনি খাবার দিয়ে দিলেন। অন্যান্য মুফাসসিরীনে কিরাম উল্লেখ করেছেন, এ আয়াতটি নাজিল হয়েছে হযরত তালহা রাদ্বিআল্লাহু আনহুকে উদ্দেশ্যে করে। এছাড়া আয়াত নাজিলের কারণ হিসেবে অন্যান্য সাহাবিদের আমলের কথাও কেউ কেউ উল্লেখ করেছেন। তবে ব্যাপারটি হলো কোন্ সাহাবির শানে এটি নাজিল হয়েছিলো সেটি বড়ো কথা নয়। কারণ আয়াতে বহুবচন ব্যবহৃত হয়েছে। সুতরাং আমরা বলতে পারি বর্ণিত সকল সাহাবায়ে কিরাম রিদ্বওয়ানুল্লাহি তা'আলা আজমাঈনের শানে এ পবিত্র আয়াতটি নাজিল হয়েছে।" সুবহানাল্লাহ! কী যুক্তিযুক্ত ব্যাখ্যা।

এবার আমরা একটি হাদিসের ব্যাখ্যায় হযরত কী বলেছেন তা দেখতে পারি। হাদিসটি এই:

سَمِعْتُ أَنَسَ بْنَ مَالِكٍ رَضِيَ اللهُ عَنْهُ، يَقُولُ: إِنْ كَانَ النَّبِيُّ صَلَّى اللهُ عَلَيْهِ وَسَلَّمَ لَيُخَالِطُنَا، حَتَّى يَقُولَ لِأَخٍ لِي صَغِيرٍ: «يَا أَبَا عُمَيْرٍ، مَا فَعَلَ النُّغَيْرُ»

-হযরত আনাস বিন মালিক রাদ্বিআল্লাহু আনহু বলেন: রাসুলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম আমাদের সঙ্গে মেলামেশা করতেন ও হালকা কৌতুকও করতেন। এমনকি তিনি আমার ছোটভাইকে [কৌতুক করে] বলতেন: “ওহ আবু উবাইর! কোথায় গেলো নুগাইর?” [উল্লেখ্য, পরবর্তীতে হযরত আনাস রাদ্বিআল্লাহু আনহু বলেন]: “আমার ছোট ভাই উবাইরের একটি ‘নুগাইর’ (ছোট) পোষা পাখি ছিলো। সে এটিকে নিয়ে খেলাধূলা করতো। একদিন এ পাখিটি মারা যায়। সুতরাং কৌতুক করে রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন, “ও আবু উমাইর! তোমার নুগাইর কোথায় গেলো?” [সহীহ বুখারী]

হযরত কুতুবুদ্দিন জাহানাবাদী রাহিমহুল্লাহ বলেন:

“এই হাদিস থেকে কয়েকটি বিষয় আমরা অবগত হলাম:

১. ছোট্ট বাচ্চাদের প্রতি দয়া-মায়া প্রদর্শন।

২. কারো প্রতি যখন কোনো বিপদ পতিত হয় কিংবা কেউ যদি দুঃশ্চিন্তাগ্রস্ত হয় তাহলে আমাদের উচিৎ হবে তাঁকে সান্ত্বনা প্রদান।

৩. আইনসম্মত হালকা কৌতুক করা।

৪. শিকারের জন্য পাখিদেরে পোষা ও প্রশিক্ষণ দেওয়া।

৫. কথাকে আকর্ষণীয় করতে ছন্দের ব্যবহার।

উপরোক্ত প্রতিটি কাজ মুস্তাহাব আমল। এছাড়া, আমরা জানতে পারলাম যে, সংজ্ঞাবাচক বিশেষ্য হলেও জবর ব্যবহার করা বৈধ।”

**নামাযে আল্লাহ-চেতনা**

হযরত মাখদুম রাহিমাহুল্লাহর নামাযের অবস্থা বিশেষ বৈশিষ্ট্যপূর্ণ ছিলো। সময় আসার আগেই তিনি নামাযের প্রস্তুতি গ্রহণ করতেন। ঠিক সময় উপস্থিত হয়ে গেলেই দেখা যেতো তিনি মুসাল্লায় উপস্থিত হয়েছেন। সুন্নাত নামায থাকলে পড়ে নিতেন। তিনি যখন বয়সের ভারে দুর্বল হয়ে যান তখন খাদিমরা তাঁকে নামাজে দাঁড়াতে সাহায্য করতেন। এরপর নিজে নিজেই পুরো নামায আদায় করতেন। এ

সময় তাঁর তেমন কষ্ট হচ্ছে বলে মনে হতো না- অথচ, নামাজ ছাড়া অন্যান্য সময় খুব কষ্ট করে চলাফেরা করতেন।

নামাযে 'তা'দিলে আরকান'[১২০] পালনের ক্ষেত্রে তিনি বলতেন:

> "নামায তা'দিলে আরকানের মাধ্যমে পড়তে হবে। কারণ নামায হচ্ছে সকল ফিরিশতাদের বিভিন্ন অবস্থার সমষ্টি। তাঁদের একদল আছেন ক্বিয়াম অবস্থায়, আরেকদল আছেন রুকু অবস্থায়, অন্যরা আছেন সিজদাবনত অবস্থায়। একটি দল আছেন সর্বদা অনড়, অপর একদল আছেন শুধুমাত্র কুরআন শরীফ তিলাওয়াতের মধ্যে। আরো একদল তাসবিহ পড়ছেন ও অপর আরেকদল ব্যস্ত আছেন তাকবির উচ্চারণের মধ্যে। আল্লাহ তা'আলা তাঁর অনুগ্রহ ও দয়া হেতু আমাদের নামাযের মধ্যে এসব বিভিন্ন দল ফিরিশার আমলকে একত্রিক করে দিয়েছেন। বাড়িয়ে দিয়েছেন বনি আদমের নামাযের মর্যাদাকে বহুগুণে।"[১২১]

এসব ব্যাপার হযরতের নামাযকালীন অবস্থায় প্রভাব ফেলতো। দেখা যেতো তিনি কোনো কোনো সয়ম নামাযের অবস্থায় নিরবে বা ফুঁপিয়ে ফুঁপিয়ে কাঁদছেন।

ফরয নামাজ পরে তিনি হাত তুলে দু'আ করার সময়ও বেশ কাঁদাকাটি করতেন। তাঁর এ অবস্থা উপস্থিত মুসল্লিদের মধ্যে বিরাট প্রভাব ফেলতো। তাঁরাও হযরতের সঙ্গে কাঁদতেন।

**সময় বণ্টন**

সময় কারোর জন্য অপেক্ষা করে না। সময়ের গুরুত্ব দেওয়া তাসাওউফের একটি অন্যতম উসূল। ইমাম আবুল ক্বাসিম কুশাইরী রাহিমাহুল্লাহ তাঁর 'রিসালাতুল কুশাইরী'[১২২] গ্রন্থে 'ওয়াক্ত' এর ওপর একটি পুরো অধ্যায় রচনা করেছেন। আমার



---

[১২০] এর অর্থ হচ্ছে নামাযের প্রতিটি কাজ: যেমন, দাঁড়ানো, রুকু, সিজদা, বৈঠক ইত্যাদি সুন্নাত মুতাবিক সঠিকভাবে আদায় করা।

[১২১] শায়খ কামরুজ্জামান, খ. ৪, পৃ. ৪৮৯।

[১২২] আলহামদুলিল্লাহি! খানক্বায়ে আমীনিয়া-আসগরিয়া গবেষণা বিভাগ থেকে ইমাম আবুল ক্বাসিম কুশাইরী রাহিমাহুল্লাহর তাসাওউফ শাস্ত্রের ওপর প্রণীত প্রামাণ্যগ্রন্থ 'রিসালাতুল কুশাইরী ফি ইলমিত তাসাওউফ' রচনার হাজার বছর পরে প্রথমবারের মতো মূল আরবিসহ বঙ্গানুবাদ হয়েছে। অনুবাদ করেছেন মাওলানা সৈয়দ মাহমুদুল হাসান।

শায়খ হযরত শায়খে কাতিয়া রাহিমাহুল্লাহ্ বলতেন, একটি সেকেন্ডও বিফলে যেতে দেবে না। একবার এক কারণে অসুস্থ অবস্থায় কুরআন তিলাওয়াত থেকে তাঁকে গাড়ি দিয়ে অন্যত্র নেওয়া হয়েছিলো পরীক্ষার জন্য। কিন্তু বাস্তবে এটা ভুল ছিলো। হাসপাতাল কর্তৃপক্ষ অন্য রোগির বদলে তাঁকে নিয়ে যাওয়ায় ঘণ্টাখানেক সময় নষ্ট হয়ে যায়। তিনি আমাকে ডেকে পাঠিয়ে খুব রাগান্বিত সুরে বললেন, "হেই মিয়া ইঞ্জিনিয়ার! কেনো আমার ১ ঘণ্টা সময় নষ্ট করলে? জবাব দাও!" আমি বিষয়টি অবগত ছিলাম না। তবে তাঁর রাগ দেখে নিরব রইলাম। তিনি আরো বললেন, "আমি এই এক ঘণ্টায় অন্তত দুই পারা কুরআন তিলাওয়াত করতে পারতাম।"

হযরত কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহর দৈনন্দিন ২৪ ঘণ্টার আমলের একটি সময়-তালিকা নির্দিষ্ট ছিলো। যেমন: আছর থেকে মাগরিবের সময়টুকুতে একাকী থাকতেন। এ নিয়মটি বিশেষভাবে পালিত হতো জুমু'আবারে। একমাত্র মেহমান, ছাত্র ও মুরিদ ছাড়া এসময় কেউ তাঁর সঙ্গে সাক্ষাৎ করতে পারতেন না।

অন্যান্য সময় যদি কেউ তাঁর সঙ্গে সাক্ষাতে আসতেন, তিনি আগন্তুকের দিকে পুরোপুরি ঘুরে তাকাতেন। আগন্তুত ছাত্র হলে, তার ইলমি সংশয়-প্রশ্নের জবাব দিতেন। অনেকে আসতো শরীয়ত কিংবা তাসাওউফের বিষয়ে প্রশ্ন নিয়ে। তিনি সঠিক জবাব দিয়ে বিদায় করতেন। কেউ কেউ আসতো শুধুমাত্র সুহবত লাভের আশায়। তিনি তাদেরকে উপদেশ দিতেন। এরপর তিনি নিজের আমল নিয়ে ব্যস্ত হয়ে যেতেন। এ ব্যাপারে তিনি বলেন:

> "বিভিন্ন জিকির-আজকার ও ওজায়িফ সময়মতো আদায় না হলে এগুলোর কাজা আদায় করা যেতে পারে। রাতে যা কাজা হয়েছে দিনে পূরণ করে নেওয়া যায়। অনুরূপ দিনের কাজা জিকির-আজকার রাতে পূরণ করে নিলেই হয়। অরপদিকে বিভিন্ন আকাঙ্ক্ষা পূরণের আশায় আগত ব্যক্তিদের নসিহত না করার কাজা তো আদায় হবার নয়!"

**সম্রাট হুমায়ুনের আগমন**

মোগল সম্রাট হুমায়ুন ৯৩৭ হিজরি সনে দিল্লির সিংহাসনে আরোহণ করেন। একদা তিনি বেঙ্গালাহ থেকে দিল্লির পথে যাত্রাকালে জাহানাবাদে এসে হযরত কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহর সঙ্গে সাক্ষাৎ করেন। হযরত তাঁকে বেশ কিছু নসিহত করেন। হুমায়ুন তাঁকে খুব তাজিম করেন এবং বিদায়কালে হযরতের সঙ্গে পুনরায় সাক্ষাতের আশা

পোষণ করেন। কিন্তু সিঁড়ি থেকে পড়ে তিনি অকালে মৃত্যুবরণ করায় আর সাক্ষাৎ ঘটে নি।

## দুনিয়ার সম্পদের প্রতি অনাসক্তি

হযরতের ধন-সম্পদ কম ছিলো না। তিনি কখনও এগুলোর দেখভাল করেন নি। এর কারণ হলো তিনি দুনিয়ার সম্পদের প্রতি মোটেই আকর্ষণ বোধ করতেন না। তিনি এ ব্যাপারে বলতেন: “কোনো সুফি যদি দুনিয়ার কিছু প্রাপ্ত হয়, তাকে এসব বস্তুর প্রতি নিজের হৃদয়ের আকর্ষণ সৃষ্টি থেকে বিরত থাকতে হবে। এর কারণ হলো পরহেজগারী ও ধন-সম্পদ একটা আরেকটার বিপরীত। এ দুটো একত্রিত হওয়ার কোনো উপায় নেই।”

## সন্তানাদি

হযরতের তিন জন পুত্রসন্তান ছিলেন:

১. হযরত শাহ বাহাউদ্দিন রাহিমাহুল্লা।

২. হযরত শাহ জামালুদ্দিন রাহিমাহুল্লাহ- তিনি অল্প বয়সে মারা যান।

৩. হযরত শাহ আলাউদ্দিন রাহিমাহুল্লাহ। তিনি শাহ হুসাইন নামেও পরিচিত ছিলেন।

হযরত শাহ বাহাউদ্দিন রাহিমাহুল্লাহ উচ্চ পর্যায়ের সুহরাওয়ার্দি শায়খ ছিলেন। পরবর্তীতে আমরা তাঁরই জীবনালোচনা করবো ইনশাআল্লাহ।

## ইন্তিকাল

হযরত শায়খ সাইয়্যিদ কুতুবুদ্দিন কৌরাহ জাহানাবাদী রাহমাতুল্লাহি আলাইহি দীর্ঘ ৪১ বছর কৌরাহে বসবাসের পর মাওলার ডাকে সাড়া দিয়ে এখানেই চিরবিদায় গ্রহণ করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। মৃত্যুর কিছুদিন পূবে তিনি বলেছিলেন:

> “আহ্বানকারী আহ্বান করছে। আল্লাহ তা’আলা থেকে প্রেরিত আহ্বানকারীর ডাকে সাড়া দাও। অন্যান্য আকাবিরও প্রস্থান করে নিচ্ছেন।”

কিছুদিন পর তিনি খবর পেলেন মায়া কাজী খান ইন্তিকাল করেছেন। এরূপ খবর এলো শায়খ লাদুন দেহলবী রাহিমাহুল্লাহ[১২৩] চলে গেছেন মায়াবী এ ধরা থেকে। হযরত বললেন, “এবার আমার পালা।” সত্যিই তা-ই হলো। আল্লাহর এ মহান ওলি ৯৪৬ হিজরি সনের ২৭শে রবিউস সানী দুনিয়া থেকে বিদায় হন। তিনি এ পৃথিবীতে ৮৩ বছর জীবিত ছিলেন।[১২৪] তিনি কৌরাহতেই সমাহিত আছেন। আল্লাহ তা’আলা তাঁর মাক্বামাতকে বুলন্দ করুন।



[১২৩] তাঁর নাম ছিলো আবদুল গফুর। তিনি মাওলানা সামা’উদ্দিন দেহলবী রাহিমাহুল্লাহর নাতি ছিলেন। তিনি দিল্লিতে শিক্ষাদান এবং শরীয়ত ও তরিকতের ওপর বয়ান করেছেন। মানুষ তাঁকে ‘শায়খ লাদুন’ নামেই চিনতো। অনেকে তাঁর আসল নাম জানতো না। -আক্বওয়ালে সালাফ।

[১২৪] কাশবাহ কাওরাহ তারিখ ওয়া শাখসিয়্যাত, পৃ. ১২১-১৪১।

# হযরত শায়খ বাহাউদ্দিন ইবনে সাইয়্যিদ কুতুবুদ্দিন রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ৯৮৫ হিজরি, সমাধি- কৌরাহ, জাহানাবাদ, ভারত।)

তিনি ছিলেন মাখদুম সাইয়্যিদ কুতুবুদ্দিন রাহিমাহুল্লাহর জ্যেষ্ঠ পুত্র। মাখদুম সাহেব স্বীয় মুর্শিদের নামানুসারে তাঁর এ পুত্রের নাম রাখেন বাহাউদ্দিন।

**শিক্ষা ও প্রশিক্ষণ**

শায়খ বাহাউদ্দিন জন্মস্থান কৌরাহতেই পিতার নিকট প্রাথমিক শিক্ষার্জন করেন। এছাড়া বালিগ হওয়ার পরই স্বীয় পিতাকে নিজের মুর্শিদ হিসেবে বেছে নেন। এরপর তিনি চলে যান জৌনপুরে। সেখানে মাদরাসায় ভর্তি হয়ে উচ্চতর শিক্ষার্জন করেন। ফিরে এসে তাঁর পিতার প্রতিষ্ঠিত মাদরাসায় শিক্ষকতার মাধ্যমে কর্মজীবন শুরু করেন।

**খিলাফত লাভ**

নিজের কামিল পিতার সুহবতে থেকে দীর্ঘদিন সুহরাওয়ার্দিয়া তরিকায় প্রশিক্ষণ নেওয়ার পর খিলাফত লাভ করেন পিতার কাছ থেকে। তাঁকে মুরিদ করার অনুমতি দেওয়া হয় ৯২৪ হিজরি সনে। চারটি সিলসিলায় তিনি মুরিদ করার অনুমতি লাভ করেছিলেন। এগুলো হলো চিশতিয়া, নিযামিয়া, শাত্তারিয়া ও সুহরাওয়ার্দিয়া তরিকা।

**দুই মাদরাসা ও দুই খানক্বাহ**

হযরত বাহাউদ্দিনের পিতা হযরত মাখদুম রাহিমাহুল্লাহ ৯৪৬ হিজরি সনে ইন্তিকাল করেন। ফলে হযরতের দায়িত্ব আরো ভারী হয়ে ওঠে। একদিকে মাদরাসার দেখভাল ও শিক্ষাদান এবং অপরদিকে মুরিদানদের সঠিক দিকনির্দেশনা করা জরুরী হয়ে দাঁড়ায়। এছাড়া হযরতের উন্নত শিক্ষাপদ্ধতি হেতু বিভিন্ন অঞ্চল থেকে শিক্ষার্থীরা এসে জড়োত হতে থাকেন। এর ফলে কৌরাহতে দুটি মাদরাসা ও দুটি খানক্বাহ প্রতিষ্ঠিত হয়ে যায়। হযরত শাহ বাহাউদ্দিন রাহিমাহুল্লাহ স্বীয় পিতা কর্তৃক প্রতিষ্ঠিত মাদরাসা ও খানক্বার দায়িত্ব পালন করতে থাকেন। তাঁর ছোটভাই শাহ আলাউদ্দিনকে আরেকটি মাদরাসা ও খানক্বাহ প্রতিষ্ঠিত করে দেওয়া হয়। সুতরাং

কৌরাহতে তখন জোড়া মাদরাসা ও খানক্বাহ কার্যক্রম চালিয়ে যেতে থাকে দ্বীনের স্বার্থে। এগুলো দীর্ঘদিন যাবৎ কৌরাহতে ঠিকে থাকে স্বগৌরবে।

**হযরত বাদাউদ্দিন রাহিমাহুল্লাহ সম্পর্কে গুণিজনের মতামত**

'বাহর দাক্কার' নামক কিতাবের লেখক তাঁর সম্পর্কে বলেন:

> "তিনি ছিলেন সংযমীদের ইমাম ও স্বীয় কীর্তিমান পিতার সুযোগ্য খলিফা।"

'বায়াতুল আউলিয়া' কিতাবের লেখক বলেন:

> "তিনি নিজেকে আধ্যাত্মিক সাধনা ও চেষ্টার মধ্যে সম্পৃক্ত রাখতেন। তিনি ছিলেন কাশফ-কারামাতওয়ালা ওলি।"

হযরতের পুত্র শায়খ মাখতুম জাহানিয়া সানী রাহিমাহুল্লাহ 'আসরার সালারি' নামক স্বরচিত গ্রন্থে লিখেন:

> "এক রাতে আমার পিতাজী 'আল্লাহ! আল্লাহ!' জিকির করছিলেন। দেখা গেলো সময় সময় তিনি দৈহিক দিক থেকে বড়ো হয়ে যাচ্ছেন এবং পরবর্তীতে আবার ছোট হতে হতে খুব ক্ষীণ হয়ে গেছেন। আমি এ আশ্চর্য ব্যাপারটি স্বচক্ষে দেখে অবাক হয়ে যাই। একদিন ভোরে আমি তাঁর নিকট গেলাম। তিনি তখন নাস্তা করছিলেন। দেখলাম তাঁর বুক থেকে 'হু! হু!' আওয়াজ উঠছিলো।"

শায়খ ইয়াহইয়া সান্দেলবী রাহিমাহুল্লাহ ছিলেন হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহর একজন জলিলুল কদর খলিফা।

উচ্চমানের এ লেখক তাঁর 'নাজহাতুল খাওয়াতির' কিতাবে লিখেছেন:

> "মহান ওলিআল্লাহ শায়খ বাহাউদ্দিন ইবনে সালাহ হানাফি কাওসারী রাহিমাহুল্লাহ ছিলেন মাশাইখে আজমের মধ্যে একজন। তিনি কৌরাহতে জন্মগ্রহণ করেন ও বড়ো হন। কৌরাহ কানপুর ও ফতেহপুরের মধ্যবর্তী একটি ছোট্ট শহর। তিনি ছিলেন আলিম-উলামা ও পরজেহগার একটি পরিবারের সদস্য। তিনি স্বীয় পিতার তরিকার উত্তরাধিকার ছিলেন। তাঁর দ্বারা বৃহৎ এক জনগোষ্ঠি উপকৃত হয়েছিল।"

দুর্ভাগ্যবশত হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহর জীবনবৃত্তান্ত সম্পর্কিত আর কোনো কিতাব বা সূত্র আমাদের দৃষ্টিগোচর হয় নি। এরপরও উপরোক্ত তথ্যাদি থেকে এটা সহজেই অনুমেয় যে, হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহ একজন উচ্চ পর্যায়ের সুহরাওয়ার্দি শায়খ ছিলেন। তিনি অন্যান্য প্রসিদ্ধ তরিকারও শায়খ হিসেবে শরীয়ত ও তাসাওউফের খিদমাত আঞ্জাম দিয়ে গেছেন। উপকৃত হয়েছেন অসংখ্য আল্লাহর বান্দা-বান্দী। এছাড়া নিজের তিন সন্তানসহ বেশ ক'জন খলিফা রেখে যান- যাঁরা তাঁর কার্যাদি অব্যাহত রাখেন তিন প্রজন্ম পর্যন্ত।

## খুলাফা

'আসরার জাহানী' নামক কিতাবে আছে হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহর খলিফা ছিলেন একুশ জন। এদের মধ্যে সর্বপ্রধান ছিলেন তাঁর পুত্র হযরত শাহ হামিদুদ্দিন মাখদুম জাহানিয়ান সানী রাহিমাহুল্লাহ।[১২৫]

## হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহর চিরবিদায় গ্রহণ

আমরা হযরতের সঠিক জন্ম ও মৃত্যুতারিখ জানতে পারি নি। তবে অধিকাংশ মতে তিনি ৯৮৫ হিজরি সনের পরে ইন্তিকাল করেন। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। মৃত্যুর সন-তারিখ সম্পর্কে তাঁর পুত্র হযরত মাখদুম জাহানিয়ান সানী রাহিমাহুল্লাহ লিখেন:

"আমার পিতা ২৯ জুমাদাউস সানী ৯৮৫ হিজরি শুক্রবার দিন আমার সম্মুখে উপস্থিত থেকে আমাকে উপদেশ দিয়েছেন।"

এ তথ্য থেকে এটাই নিশ্চিত হওয়া গেলো যে তিনি ৯৮৫ হিজরি সনে জীবিত ছিলেন। এক বর্ণনানুযায়ী মৃত্যুকালে হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহর বয়স হয়েছিল ১২০ বছর। তাঁর তিনজন সন্তান ছিলেন: ১. শাহ হামিদুদ্দিন (মাখদুম জাহানিয়ান সানী), ২. শাহ মুনাওয়ার, ৩. শাহ নিযামুদ্দিন।

হযরত বাহাউদ্দিন রাহিমাহুল্লাহ কৌরাহতেই সমাহিত আছেন। আল্লাহ তা'আলা তাঁর এ বন্ধুজনের মাক্বামাতকে বুলন্দ করুন। তাঁকে অধিষ্ঠিত করুন জান্নাতুল ফিরদাউসের সর্বোচ্চ মাক্বামে। তাঁর বিশ্রামস্থলকে কিয়ামত পর্যন্ত নূরান্বিত ও বরকতময় রাখুন।

---

[১২৫] তারিখে কৌরাহ জাহানিয়া, পৃ. ১৪৩।

## হযরত মাওলানা শায়খ মুবারক সিন্ধী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ৯৮৮ হিজরি, সমাধি- আদিলপুরাহ, বুরহানপুর, ভারত।)

তাঁর নাম ছিলো শায়খ মুবারক। তিনি সিন্ধুতে বসবাস করতেন। এ কারণেই তিনি শায়খ মুবারক সিন্ধী রাহিমাহুল্লাহ নামে পরিচিত হন।

**জন্ম ও শিক্ষা**
বর্তমান পাকিস্তানের অন্তর্গত সিন্ধুর পাথার শহরে তিনি জন্মগ্রহণ করেন। তাঁর ও হযরত শায়খ তাহির মুহাদ্দিস রাহিমাহুল্লাহর পূর্বপুরুষরা এ অঞ্চল সর্বপ্রথম আবাদ করেছিলেন। হযরত মুবারক এ শহরেই বেড়ে ওঠেন। প্রাথমিক শিক্ষার্জন শেষে তিনি চলে যান মাওলানা মাখদুম আব্বাস ইবনে শায়খ জালাল সিন্ধী রাহিমাহুল্লাহর কাছে। এখানে ইলমে শরীয়তের উচ্চতর জ্ঞানার্জন করে তিনি আলিম হন।[১২৬]

**আহমদাবাদে অবস্থান**
আলিম হওয়ার পর নিজের জন্মস্থান ছেড়ে হযরত মাওলানা মুবারক রাহিমাহুল্লাহ গুজরাটের আহমদাবাদে আসেন। এখানে কয়েক বছর থেকে শিক্ষকতা করেন।

**বুরহানপুরে আগমন**
আবারো ভ্রমণের ইচ্ছে তাঁর মধ্যে জাগ্রত হলো। তিনি আহমদাবাদ ছেড়ে বিভিন্ন স্থানে ভ্রমণ শেষে চলে আসলেন বুরহানপুরে। তিনি জানতে পেরেছিলেন এখানে অনেক ওলিআল্লাহ বসবাস করেছেন। মসজিদে মুলকে তিনি বসবাস শুরু করলেন। ধীরে ধীরে গড়ে তুলেন একটি মাদরাসা। তাঁর উচ্চমানের শিক্ষাপদ্ধতির সংবাদ অচিরেই চতুর্দিকে ছড়িয়ে পড়লো। বিভিন্ন স্থান থেকে অনেক ছাত্র এসে তাঁর মাদরাসায় ভর্তি হলেন।

বুরহানপুরের শাসক হযরত মাওলানা মুবারক রাহিমাহুল্লাহর উচ্চতর জ্ঞান-প্রজ্ঞার কথা জানতে পেরে চৌপরা নামক তাঁর কাজিকে অব্যাহতি দিয়ে হযরতকে কাজি

[১২৬] তারিখে আউলিয়ায়ে কিরাম বুরহানপুর, পৃ. ২২৭।

হিসেবে নিয়োগদান করেন। তিনি বেশ কিছুদিন এ দায়িত্ব অত্যন্ত দক্ষতার সঙ্গে পালন করেন।

## আইলচপুরে গমন

হযরত মাওলানা মুবারক রাহিমাহুল্লাহর যুগে বিরার অঞ্চলের শাসকের নাম ছিলো দরিয়া ইমাদ শাহ [শাসনকাল: ১৫৩০-১৫৬১]। তার প্রধান উজিরের নাম ছিলো তাফাদুল খান- যিনি জ্ঞানচর্চার প্রতি বিশেষ আগ্রহশীল ছিলেন। তিনি যখন হযরত মুবারক রাহিমাহুল্লাহর জ্ঞান-প্রজ্ঞা সম্পর্কে জানতে পারলেন, তখন তাঁকে আইলচপুরে (বর্তমানে আচালপুর নামে পরিচিত) আসার জন্য আমন্ত্রণ জানালেন। শায়খ এ আমন্ত্রণ গ্রহণ করলেন। বিচারকের দায়িত্ব ছেড়ে চলে আসলেন আইলচপুরে। খুব শান-শওকত ও সম্মানের মাধ্যমে তাফাদুল খান তাঁকে স্বাগত জানালেন। ইতোমধ্যে খান সাহেব আইলচপুরে একটি মাদরাসা প্রতিষ্ঠা করেছিলেন। মাদরসায়ে ইমাম শাহ নামক এ শিক্ষাপ্রতিষ্ঠানে পাঠদান হতো ফিক্বাহ, হাদিস, মানতিক ও দর্শনসহ বিভিন্ন উচ্চতর বিষয়ে। খান সাহেব হযরত মুবারক রাহিমাহুল্লাহকে এ শিক্ষাপ্রতিষ্ঠানে শিক্ষক হিসেবে নিয়োগদান করেন।

উল্লেখ্য এই মাদরাসায়ই যুগের বিখ্যাত ক'জন শিক্ষক শিক্ষকতা করেছিলেন। এদের মধ্যে শায়খ তাহির ইউসুফ সিন্ধী ও শায়খ মুহাম্মদ তাইয়্যিব সিন্ধী রাহমাতুল্লাহি আলাইহিমার নাম এখানে বিশেষভাবে উল্লেখযোগ্য।

## বুরহানপুরে প্রত্যাবর্তন

তাফাদুল খানের মৃত্যুর পর বারারে নেমে আসে অরাজকতা। শায়খ মুবারক রাহিমহাহুল্লাহ সেখানে আর বসবাস করতে পারলেন না। সুতরাং তিনি ফিরে আসলেন বুরহানপুরে। তাঁর সঙ্গে আরো আসলেন মুহাদ্দিস তাহির ইউসুফ সিন্ধী রাহিমাহুল্লাহ। হযরত শায়খ মুবারক বাকি জীবন বুরহানপুরেই কাটান।

## বাইআত ও খিলাফত লাভ

বুরহানপুরে থাকাবস্থায় কোনো এক সময় হযরতের হৃদয় দুনিয়াবিমূখতার প্রতি আকৃষ্ট হয়। তিনি তাসাওউফের প্রতি ঝুঁকে পড়েন। একজন কামিল পীরের হাতে বাইআত গ্রহণ জরুরী মনে করলেন। তিনি ইস্তিখারাসহ আল্লাহর নিকট দুআ করলেন কাঙ্ক্ষিত মুর্শিদের সন্ধান পেতে। সে সময় বুরহানপুরে অবস্থান করছিলেন হযরত

শায়খ শাহ লস্কর মুহাম্মদ আরিফ কুদ্দিসা সিররুহু। এ মহান ওলির মুরিদ হওয়ার জন্য ইঙ্গিত পেয়ে তিনি ছুটে গেলেন তাঁর দরবারে।

প্রথমে তিনি শরহে কায়সারী নামক কিতাবের দারস নেন হযরত আরিফ রাহিমাহুল্লাহর কাছে। একই সময় শায়খের নিকট শিক্ষার্জন করছিলেন হযরত শায়খ ঈসা জুন্দুল্লাহ সিন্ধী রাহিমাহুল্লাহ।

কিছুদিন পাঠ গ্রহণের পর হযরত আরিফ রাহিমাহুল্লাহর হাতে বাইআত গ্রহণ করেন মাওলানা মুবারক রাহিমহুল্লাহ। সুহরাওয়ার্দিয়া-শাত্তারিয়া তরিকাপন্থী শায়খ আরিফের সুহবতে থেকে তিনি খিলফাত লাভে ধন্য হন বেশ কিছুদিন পরে।

## চরিত্র মাধুর্য

হযরত মাওলানা মুবারক সিদ্ধী রাহিমাহুল্লাহ ছিলেন অনুপম চরিত্র মাধুর্যের অধিকারী। যুগের একজন বড় মাপের আলিম ও সুফি হিসেবে তাঁর সুনাম ছিলো। তিনি সর্বদা নামায পড়তেন ও রোযা রাখতেন। অপরদিকে শিক্ষকতা ও তরিকতের মুর্শিদ হিসেবে তাসাওউফের খিদমতেও নিজেকে সম্পৃক্ত রাখেন। হাজার হাজার মুসলমান তাঁর থেকে সঠিক দিক-নির্দেশনা পেয়ে উপকৃত হয়েছেন। তিনি খুব নরমদিলের মানুষ ছিলেন। দেখা যেতো প্রায়ই তাঁর চোখদুটো অশ্রুতে সিক্ত। এছাড়া তিনি খুব অল্প সময় নিদ্রা যেতেন। কোনো কোনো সময় দেখা যেতো চব্বিশ ঘণ্টার মধ্যেই একবারও চোখ বন্ধ করেন নি। তিনি হযরত শায়খ লার্জিও সিন্ধীর কণ্ঠে কবিতা আবৃত্তি শ্রবণে খুব আগ্রহশীল ছিলেন।

## পরপারের আহ্বানে

মায়াবী এ পৃথিবী থেকে একদিন সবাইকেই পরপারের চিরন্তন জীবনের দিকে পাড়ি জমাতে হয়। হযরত মুবারক রাহিমাহুল্লাহ মাওলার ডাকে সাড়া দিয়ে চিরবিদায় গ্রহণ করেন এক জুমুআ বারে ৯৮৮ হিজরি সনে। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। ইয়া আল্লাহ! আপনার এ মায়ার বান্দা ও ওলিকে দান করুন অফুরন্ত বিনিময়। বুলন্দ করুন তাঁর মাক্বামাতকে। হযরত মুবারক রাহিমাহুল্লাহ বুরহানপুরেই সমাহিত আছেন। তাঁর সমাধিস্থল শহরতলীর আদিলপুরে হযরত শায়খ ইব্রাহিম ইবনে উমর সিন্ধী রাহিমাহুল্লাহর সমাধির পাশেই অবস্থিত।[১২৭]

---

[১২৭] তারিখে আউলিয়ায়ে কিরাম, বুরহানপুর, খ. ১. পৃ. ২২৯।

# হযরত শায়খ নূরুদ্দিন আহমদাবাদী রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ১১৫৫ হিজরি, সমাধি- আহমদাবাদ, ভারত।)

তাঁর নাম শায়খ নূরুদ্দিন। কুনিয়াত মাখদুম আলম। তাঁর পিতার নাম ছিলো হযরত হাজী হারামাইন শায়খ মুহাম্মদ সালেহ রাহিমাহুল্লাহ। জুমাদিউল উলার ১০ তারিখ ১০৬৪/১০৬৩ হিজরি সনে তিনি জন্মগ্রহণ করেন। সৌভাগ্যশীল ব্যক্তিরা জন্ম নেন সৌভাগ্য নিয়ে। হাদিস শরীফে আছে:
হযরত আবু হুরাইরাহ রাদ্বিআল্লাহু আনহু বর্ণনা করেন, রাসূলুল্লাহ সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম বলেন:

السَّعِيدُ مَنْ سَعِدَ فِي بَطْنِ أُمِّهِ

-একজন সৌভাগ্যবান লোক তখন থেকেই সৌভাগ্যবান, যখন সে তার মায়ের উদরে ছিলো। [তাবারানী, বাইহাকী]

জন্ম থেকেই হযরত নূরুদ্দিন রাহিমাহুল্লাহর অবয়বে পরিলক্ষিত হয় পরহেজগারী, সৌভাগ্য ও উচ্চাসনে অধিষ্ঠিত হওয়ার আলামত।

**শিক্ষাগ্রহণ ও প্রশিক্ষণলাভ**

হযরত নূরুদ্দিন রাহিমাহুল্লাহ মাত্র ১০ বছর বয়সে কুরআন শরীফ হিফজ করেন। ফার্সি ভাষার কিতাব গুলিস্তাঁ পাঠ করেন মাত্র ৭ দিনে। তাঁর শিক্ষক ছিলেন নিজের সুশিক্ষিতা মাতা। এরপর দ্বীনি শিক্ষাগ্রহণ করেন মাওলানা আহমদ ইবনে মুল্লা ফরিদুদ্দিন আহমদাবাদী রাহিমাহুল্লাহর নিকট। তাঁর তরিকতের মুর্শিদ ও হাদিসের শিক্ষক ছিলেন মাওলানা সাইয়্যিদ মুহাম্মদ আবুল-মজদ মাহবুব আলম রাহিমাহুল্লাহ। কঠোর রিয়াজত-মুজাহাদ-মুশাহাদা শেষে খিলাফত লাভ করেন সুহারাওয়ার্দিয়া তরিকায়। তবে অন্যান্য সুফি তরিকাপন্থী ওলিদের কাছ থেকেও তিনি খিলাফত লাভে ধন্য হন। হযরত নূরুদ্দিন রাহিমাহুল্লাহ বাহ্যিক শরীয়ত ও মানতিক জ্ঞানের ওপরও উচ্চতর শিক্ষার্জন করেন। সমসাময়িক যুগে তাঁর সমকক্ষ এতো উচ্চতর জ্ঞানের অধিকারী অন্য কেউ জীবিত ছিলেন না।

## শিক্ষকতা ও ওয়াজ-নসিহত

মাওলানা নূরুদ্দিন আহমদাবাদী রাহিমাহুল্লাহর উচ্চতর জ্ঞান-প্রজ্ঞা, বয়ানাত ও শিক্ষকতার উৎকর্ষতার সুনাম সমগ্র ভারতবর্ষে ছড়িয়ে পড়ে। দূর-দূরান্ত থেকে অসংখ্য ছাত্র তাঁর কাছে এসে জড়োত হতে থাকেন। তিনি খুব যৌক্তিক ও দালিলিক বয়ান করতেন বিভিন্ন বিষয়ে। অসংখ্য মানুষ তাঁর ওয়াজ-নসিহত শ্রবণ করতে মাহফিলে যোগ দিতো। হযরত নূরুদ্দিন রাহিমাহুল্লাহর অনেক ছাত্র পরবর্তীতে বড়ো মাপের আলিম হয়েছিলেন।

## মাদরাসা নির্মাণ

আহমদাবাদের শায়খুল ইসলাম খান মুহাম্মদ আকরাম উদ্দিন ছিলেন হযরত নূরুদ্দিন রাহিমাহুল্লাহর একজন বিশিষ্ট ছাত্র ও মুরিদ। তিনি এক লক্ষ রুপির বিনিময়ে হযরতের জন্য একটি মাদরাসার ইমারত তৈরি করেন। নির্মাণকাজ শুরু হয় ১১০২ হিজরি এবং শেষ হয় ১১০৯ হিজরি সনে।

মাদরাসার বোর্ডিংয়ে বসবাসরত সকল ছাত্রকে দৈনিক ২ রুপি দেওয়া হতো। ভারতের প্রত্যন্ত অঞ্চল থেকে ছাত্ররা আসতো এ উন্নত শিক্ষাপ্রতিষ্ঠানে। মাদরাসায় একটি বিরাট লাইব্রেরি ছিলো যেখানে লক্ষাধিক বই সংরক্ষিত করা হয়। বাগদাদে স্থাপিত প্রসিদ্ধ নিযামিয়া মাদরাসার সঙ্গে এ মাদরাসার তুলনা করেছেন অনেকেই। এ মাদরাসা হেতু গুজরাট হয়ে ওঠে সে যুগের ইসলামী শিক্ষার একটি গুরুত্বপূর্ণ অঞ্চল। মানুষ গুজরাটকে 'দারুল হাসানাত' ও 'দারুল উলূম' নামে আখ্যায়িত করে।

## হযরতের লিখিত গ্রন্থাদি

হযরত মাওলানা নূরুদ্দিন আহমদাবাদী রাহিমাহুল্লাহ একজন সুলেখকও ছিলেন। বিভিন্ন বিষয়ে তিনি ১৭০ খানা কিতাব রচনা করেন। কিতাবাদির বিষয়বস্তুর ব্যাপ্তি ছিলো প্রশস্ত। তাঁর প্রণীত 'তাফসিরুর রাহমানী', 'তাফসিরে রাব্বানী আলা সূরা বাক্বারাহ' ও 'হাশিয়া আউয়ালিত তাফসির বাইযাবী' খুব উন্নতমানের কটি তাফসিরের কিতাব।[১২৮]

[১২৮] দুর্ভাগ্যবশত হযরত নূরুদ্দিন আহমদাবাদী রাহিমাহুল্লাহর অধিকাংশ কিতাবাদি এখন আর পাওয়া যায় না। সুতরাং আমরা হযরতের এসব কিতাব থেকে উপকার লাভে বঞ্চিত হচ্ছি।

## হারামাইন শরীফাইনে

হযরত মাওলানা নূরুদ্দিন আহমদাবাদী রাহিমাহুল্লাহ ১১৪৩ হিজরি সনে পবিত্র হাজ্জ পালনের উদ্দেশ্যে মক্কা মুয়াজ্জমায় গমন করেন। হাজ্জের কার্যাদি শেষ করে মদিনা মুনাওয়ারায় যেয়ে রওজা মুবারকের সামনে দাঁড়িয়ে রাসূলে মকবুল সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লামকে সালাম পেশ করেন ভক্তিভরে। হারামাইন শরীফাইনে দীর্ঘ ১ বছর স্থায়ী এ সফরকালে তিনি সাক্ষাৎ পান অনেক যুগশ্রেষ্ঠ উলামা ও মাশাইখে আজমের।

## ইবাদত ও সাধনা

হযরত আহমদাবাদী রাহিমাহুল্লাহ দৈনিক এক খতম কুরআন শরীফ তিলাওয়াত করতেন। এছাড়া নিয়মিত জিকির-আজকারে মশগুল থাকতেন। তিনি কখনও তাহাজ্জুদের নামায তরক করতেন না। পনেরো বছর বয়স থেকে মৃত্যুর পূর্ব পর্যন্ত নিয়মিত তাসবিহাত পাঠ করেছেন। আল্লাহর ওপর তাওয়াক্কুল ছিলো তাঁর পরহেজগারির বিশেষ বৈশিষ্ট্য। জীবনে কোনো রাজা-বাদশাহর নিকট থেকে তুহফা-অনুদান গ্রহণ করেন নি।

## দুনিয়া থেকে বিদায়গ্রহণ

হযরত নূরুদ্দিন আহমদাবাদী রাহিমাহুল্লাহ ১১৫৫ হিজরি সনের এক বৃহস্পতিবার দুনিয়ার মায়া ছেড়ে চিরস্থায়ী আখিরাতের জীবনের দিকে পাড়ি জমান। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। হযরতকে আহমদাবাদের তাঁর মাদরাসার পাশে স্থাপিত খানক্বার নিকটে সমাহিত করা হয়েছে। আল্লাহ তা'আলা তাঁর এ মহান ওলির বিশ্রামস্থল কবরকে নূরোজ্জ্বল করুন। তাঁকে অধিষ্ঠিত করুন আ'লা মাক্বামে।[১২৯]



[১২৯] মাহবুবুত তাওয়ারিখ, খ. ২, পৃ. ৮৫০।

## হযরত শায়খ শাহ আবুল গউস বিরউই মৌ'ই রাহমাতুল্লাহি আলাইহি
## (মৃত্যু- ১১৭৮ হিজরি, সমাধি- মৌ, আজমগড়, ভারত।)

হযরত শায়খ শাহ আবুল গউস[১৩০] রাহিমহুল্লাহকে মানুষ 'গরম দেওয়ান' এবং 'দেওয়ান সাবে' বলেও সম্বোধন করতো। তাঁর পিতার নাম ছিলো শায়খ মুহাম্মদ ফারুকী বিরউই লেহরাবী রাহিমাহুল্লাহ। দাদার নাম ছিলো শায়খ ইসমাঈল।

**জন্ম**

হিজরি ১১০০ সনের রবিউল আখিরের এক সোমবার রাতে ভারতের উত্তর প্রদেশের মৌ জিলাধীন বিরা নামক শহরে হযরত আবুল গউসের জন্ম হয়। তাঁর এক পূর্বপুরুষ ছিলেন হযরত খিজির ফারুকী রাহিমাহুল্লাহ। তিনি হযরত শায়খ আবুল ফাতাহ রুকুনুদ্দিন ইবনে শায়খুল ইসলাম হযরত জাকারিয়া মুলতানী রাহিমাহুল্লাহর নিকট থেকে সুহরাওয়ার্দিয়া সুফি তরিকায় খিলাফত লাভ করেছিলেন।

তিমুর লং [১৩৩৬-১৪০৫ ঈ] কর্তৃক সর্বত্র ধ্বংসযজ্ঞের সময় হযরত খিজির ফারুকী রাহিমাহুল্লাহ স্বীয় পুত্র মুহাম্মদ ইবনে খিজিরকে নিয়ে দিল্লি শহর ত্যাগ করেন। তিনি জৌনপুরে এসে বসবাস শুরু করলেন। এ সময়কার জৌনপুরের শাসনকর্তা ছিলেন ধার্মিক, পরহেজগার ও উলামাদের প্রিয় পাত্র সুলতান ইব্রাহিম শারকি [শাসনকাল: ১৪০২-১৪৪০]।

**সুহরাওয়ার্দিয়া তরিকায় বাইআত গ্রহণ**

শাহ আবুল গউস রাহিমাহুল্লাহ তখনও যুবক মাত্র। তাঁর পিতা মুহাম্মদ শাহ ব্যস্ত ছিলেন বিষয়-সম্পদ ও জমিজমা দেখভালের কাজে। পুত্রের শিক্ষা ও প্রশিক্ষণের দিকে খেয়াল রাখার সুযোগ তাঁর কমই ছিলো। দেওয়ান গউস সাহেবের দাদা মাখদুম ইসমাঈল সাহেব নাতির প্রাথমিক শিক্ষা-দীক্ষার তায়িত্ব নেন। কিন্তু তিনি বেশিদিন বেঁচে থাকেন নি। গউস রাহিমাহুল্লাহর বয়স যখন মাত্র ৬ বছর তখন

---

[১৩০] তাঁর জীবন ও কর্মের ওপর হযরত মাওলানা কাজি আতহার সাহেব মুবারকপুরী রাহিমাহুল্লাহ 'দিয়ার পৌরাব মেই ইলম ওয়া উলামা' নামক স্বরচিত একটি গ্রন্থে বিস্তারিত আলোচনা করেছেন। এ কিতাবটিই তাঁর জীবনালোচনার সূত্র।

ইসমাঈল সাহেব ইন্তিকাল করেন। এবার তাঁর পিতাই ভরণপোষণ ও শিক্ষা-দীক্ষার দায়িত্ব নেন।

শাহ আবুল গউস বাল্যকাল থেকেই শারীরিকভাবে অনেকটা দুর্বল ছিলেন। কিন্তু এরপরও তিনি পারিবারিক ঐতিহ্য ধারণ করার ক্ষেত্রে পিছপা ছিলেন না। ধর্মকর্ম ও বিদআতবিরোধী অবস্থান পরিণত বয়সে প্রস্ফুটিত হয় তাঁর চরিত্রে। তিনি শরীয়ত কর্তৃক সমর্থিত নয় এমন কোনো কুসংস্কারকে কখনও মানতেন না। নামায, রোযা ও নফল ইবাদতের প্রতি তাঁর আগ্রহ খুব অল্প বয়সেই ছিলো। পীর-মুরিদী তথা তাসাওউফের প্রতি পরিবারের মধ্যে ভীষণ আকর্ষণ থাকায় তিনি খুব ছোট থেকেই এ ব্যাপারে আকর্ষণ বোধ করেন।

হযরত গউসের বয়স যখন মাত্র ১১ বছর তখন তাঁর পিতা হঠাৎ সংসারত্যাগী হলেন। আধ্যাত্মিক সাধনার মধ্যে নিজেকে সর্বদা সম্পৃক্ত রাখতে একাকীত্ব গ্রহণ করলেন। আর এ সময় ছেলে গউসকেও তিনি সময় সময় সুহরাওয়ার্দিয়া তরিকার জিকির-শুগল শিক্ষা দিতে শুরু করেন। সন্তানের আগ্রহ ও আমল দেখে সুফি পিতার আন্তর্চক্ষু খুলে যায়। তিনি বুঝতে পারলেন, তাঁর এ সন্তানটি সাধারণ নয়। সুতরাং ১৩ বছর বয়সে তিনি নিজের এই ছেলেকে সুহরাওয়ার্দিয়া তরিকায় মুরিদ করে নিলেন। তাঁর মুরিদ হওয়ার তারিখটি ছিলো ১২ বরিউল আউয়াল ১১১৩ হিজরি।

পিতার নিক মুরিদ হওয়ার এক বছর পরই কিন্তু হযরত শায়খ গউস রাহিমাহুল্লাহ ইয়াতীম হয়ে গেলেন। শায়খ মুহাম্মদ ফারুকী রাহিমাহুল্লাহর মৃত্যুতারিখ ছিলো ১৫ সফর, ১১১৪ হিজরি। পিতা হারানোর স্মৃতিচারণ করতে যেয়ে শায়খ গউস বিরউই রাহিমাহুল্লাহ বলেন:

> “আমার বয়স যখন ১৩ হয়েছে, তখন হঠাৎ একদিন অন্তরে এ ভাবনা জাগ্রত হলো, আমার পিতাজী শিঘ্রই ইহলোক ত্যাগ করবেন। ইতোমধ্যে তিনি গত দু বছর যাবৎ নিজেকে মানুষের সংসর্গ থেকে দূরে রেখেছেন। আমার উচিৎ হবে এখনই তাঁর হাতে বাইআত গ্রহণ করা। কিন্তু পিতার প্রতি শ্রদ্ধা হেতু আমি মুরিদ হওয়ার জন্য আবেদন জানাতে সাহস পেলাম না। আমি তাঁর চোখের দিকে তাকাতেও ভয় পেতাম। সুতরাং আমি নিজের আকাঙ্ক্ষা অন্য একজনের মাধ্যমে তাঁকে জানালাম। এতে পিতাজীর মধ্যে এ ব্যাপারে চিন্তা জাগ্রত হয়েছে

বুঝতে পারলাম। তিনি সম্ভবত ভাবলেন, যদিও আবুল গউস অন্য কারোর সুহবতে থেকে আধ্যাত্মিক রহস্য সম্পর্কে অবগত হবে, আমার জন্য উচিৎ হবে তাঁকে মুরিদ বানিয়ে পারিবারিক ঐতিহ্য অব্যাহত রাখা। সুতরাং তিনি অবশেষে আমাকে মুরিদ করেন।"

## শিক্ষামূলক ভ্রমণ

দেওয়ান সাহেব ১৪ বছরের বালক মাত্র যখন তাঁর পিতা ধরাধাম থেকে চিরবিদায় গ্রহণ করেন। পারিবারিক মাদরাসায় এ বয়সেই তিনি দ্বীনের প্রাথমিক শিক্ষার্জন করেন। এরপর উচ্চ শিক্ষার উদ্দেশ্যে নিজ জন্ম-শহর ত্যাগ করেন। তবে তাঁর বাড়ি ছাড়ার কয়েক বছর পূর্বে তিনি দেখেছেন আধ্যাত্মিক সিদ্ধিলাভের উদ্দেশ্যে স্বীয় পিতা বানারস, গাজিপুর ও অন্যান্য অঞ্চলে ভ্রমণ করেছেন। সুতরাং পিতার পদাঙ্ক অনুসরণ করে দেওয়ান সাহেব রাহিমাহুল্লাহ প্রথমে বানারসে যান উচ্চ শিক্ষা লাভের আশায়। কিন্তু কোন্ অদৃশ্য শক্তির ইশারায় বানারসে তিনি থাকতে পারলেন না। মনে হচ্ছিলো সেখানকার খানক্বাহ বা মাদরাসাসমূহ তাঁর জন্য উপযোগী ছিলো না। তিনি এ যাত্রা গাজিপুর হয়ে নিজের জন্ম-শহরে ফিরে আসেন। কিন্তু বেশিদিন অতিবাহিত হওয়ার পূর্বেই তিনি পুনরায় ভ্রমণে যান। এ যাত্রা চলে গেলেন কাচুচ শহরে। সেখানে তিনি বিভিন্ন উলামায়ে কিরাম ও মাশাইখে আজমের সুহবত লাভে ধন্য হন। সেখানকার উস্তাদ মাওলানা শাহ রামাদ্বান রাহিমাহুল্লাহর নিকট থেকে ইলমে শরীয়তের উচ্চতর জ্ঞানলাভ করেন।

## বাইআত ও খিলাফত লাভ

নিজের শহরে আরো কিছুদিন বসবাসের পর হযরত আবুল গউস দেওয়ান সাহেব রাহিমাহুল্লাহ বানারস হয়ে ইলাহাবাদে যেয়ে হাজির হলেন। সেখানকার আলিম মীর সাইয়্যিদ গোলাম আহমদ রাহিমাহুল্লাহর সুহবতে যেয়ে কিছুদিন অতিবাহিত করেন। হযরত আহমদ রাহিমাহুল্লাহর নিকট একদিন তিনি আবদার জানালেন: "হয়রত! আমি একজন তরিকতের মুর্শিদের সন্ধানে আছি। আপনি আমাকে এ ব্যাপারে দিক-নির্দেশনা দিন অনুগ্রহ করে।" মীর সাহেব একটু ভেবে জবাব দিলেন: "তুমি চলে যাও আল্লাহর ওলি হযরত শায়খ মাওলানা শাহ ফতেহ মুহাম্মদের দরবারে। তোমার আশা সেখানেই পূরণ হবে।"

সুতরাং দেওয়ান সাহেব শাহ ফতেহ রাহিমাহুল্লাহর হাতে বাইআত গ্রহণ করলেন। পিতার নিকট থেকে সুহরাওয়ার্দিয়া তরিকায় তিনি দক্ষতা লাভ করে নিয়েছিলেন ইতোমধ্যে। এ তরিকাপন্থী ছিলেন তাঁর পূর্বপুরুষগণও। এবার ফতেহ মুহাম্মদ রাহিমাহুল্লাহ তাঁকে চিশতিয়া তরিকার ওপর প্রশিক্ষণ শেষে খিলাফতি দান করেন। সুতরাং তিনি সুহরাওয়িার্দিয়া ও চিশতিয়া তরিকার শায়খ হিসেবে প্রতিষ্ঠিত হন।

## শিক্ষক ও পথনির্দেশকবৃন্দ

আমরা বলতে পারি হযরত দেওয়ান গউস রাহিমাহুল্লাহ নিম্নে উল্লেখিত আলিম ও মাশাইখে আজমের কাছ থেকে দ্বীনি শিক্ষা ও সুহবত লাভ করে বিশেষভাবে উপকৃত হয়েছিলেন।

১. হযরত শায়খ মুহাম্মদ শাহ রাহিমাহুল্লাহ - বেরায় অবস্থানকারী হযরতের পীর ও পিতা।

২. হযরত মাওলানা শাহ রামাদ্বান - কাচুচ শহরে অবস্থানকারী উস্তাদ।

৩. মীর সাইয়্যিদ গোলাম আহমদ এলাহাবাদী রাহিমাহুল্লাহ - উস্তাদ।

৪. ফতেহ মুহাম্মদ রাহিমাহুল্লাহ - সিদানায় অবস্থানকারী তাঁর পীর।

৫. রাজা সাইয়্যিদ খাইরুল্লাহ রাহিমাহুল্লাহ - লেহরায় বসবাসকারী চিশতি পীর।

৬. রাজা সাইয়্যিদ দানী রাহিমাহুল্লাহ - রাজা সাইয়্যিদ রাহিমাহুল্লাহর ভাই ও চিশতি পীর।

## লেহরায় অবস্থান

দেওয়ান সাহেব নিজের পরিবার ও ভূ-সম্পদ থেকে নিজেকে দূরে রাখেন। তিনি বেহরা ছেড়ে চলে আসেন ওয়াহদাতাবাদে। এ শহরের অপর নাম লেহরা। তিনি ভূ-সম্পদ তাঁর নিজের ছোট ভাই শায়খ আহমদ শাহ রাহিমাহুল্লাহর হাতে সমঝিয়ে আসেন। লেহরায় এসে একাকী থাকার উদ্দেশ্যে একটি ছোট্ট ঘর নিজেই তৈরি করেন। তিনি এখানে দিনরাত কাটাতেন ইবাদত-বন্দেগী ও আধ্যাত্মিক সাধনার মধ্যে। লোকজন তাঁর দরবারে আসতো পথনির্দেশনা পেতে। অনেক লোক তাঁর হাতে বাইআত গ্রহণ করে ধন্য হোন।

**সুন্নাতের অনুসরণ ও বিদআত থেকে মুক্ত থাকা**

রাসূলে করীম সাল্লাল্লাহু আলাইহি ওাসাল্লামের সুন্নাতের পূর্ণাঙ্গ অনুসরণ ছাড়া কেউই খাঁটি আল্লাহর বান্দা ও প্রিয়জন হন নি। এছাড়া বিদআত একটি বড়ো রোগ। বিদআতীরা খুবই কট্টরতা পালন করে এজন্য যে, তারা বিদআতকে সঠিক আমল ভাবে। সুতরাং এ থেকে বিরত থাকা তাদের পক্ষে কঠিন হয়ে যায়। আমরা আল্লাহর দরবারে সাহায্যপ্রার্থী।

হযরত দেওয়ান সাহেব রাহিমাহুল্লাহ সুন্নাতের অনুসরণের ক্ষেত্রে শিথিলতা করেন নি। অপরদিকে কঠোর বিদআত বিরোধীও ছিলেন। তাঁর পরিবারে জন্ম নেন অনেক উচ্চ পর্যায়ের আলিম ও তরিকতের শায়খ। যেমন, শাহ আবুল খায়র, মুল্লা মুহাম্মদ, কাজি মানজাহান আলী, (তাঁর পিতা) শায়খ মুহাম্মদ ফারুকী রাহমাতুল্লাহি আলাইহিম প্রমুখ। এরা সবাই কঠোরভাবে বিদআত বিরোধী ছিলেন। এছাড়া সবাই ছিলেন সুহরাওয়ার্দিয়া তরিকাতপন্থী শায়খও।

**খলিফা ও বিশিষ্ট ছাত্র**

দেওয়ান গউস সাহেব রাহিমাহুল্লাহ তাঁর পুরো জীবটাই কাটিয়েছিলেন দ্বীনি শিক্ষার উস্তাদ ও তরিকতের পথনির্দেশক হিসেবে। অনেক ওলিআল্লাহ ও আলিম তাঁর দ্বারা বিশেষভাবে উপকৃত হন। এদের মধ্যে ক'জন হলেন:

১. মাওলানা হাফিজ ইসহাক লেহরাবী রাহিমাহুল্লাহ।
২. শাহ মাশুক আলী গাজিপুরী রাহিমাহুল্লাহ।
৩. শায়খ শামসুদ্দিন হায়দরী রাহিমাহুল্লাহ।
৪. শায়খ নূর মুহাম্মদ রাহিমাহুল্লাহ।
৫. হাফিজ মুহাম্মদ আলী রাহিমাহুল্লাহ।

বিখ্যাত কিতাব 'বাহর জাখখার' এর লেখক শায়খ ওয়াজিহউদ্দিন আশরাফ লৌখনবী রাহিমাহুল্লাহ হযরত শায়খ শাহ আবুল গউস বিরউই মৌ'ই রাহিমাহুল্লাহ সম্পর্কে বলতে যেয়ে লিখেছেন:

> "হযরত শাহ আবুল গউস- যাকে মানুষ গরম দেওয়াম বলে সম্বোধন করতো, তিনি ছিলেন হযরত ফতেহ মুহাম্মদ রাহিমাহুল্লাহর প্রধান খলিফা। সমসাময়িক যুগে একজন উদার, প্রশস্ত-হৃদয়, পরহেজগার

ও ইবাদগুজার ব্যক্তি হিসেবে তাঁর মতো অপর কেউ খুঁজে পাওয়া কঠিন ছিলো। বিনয় ও স্বার্থহীনতায় তিনি ছিলেন অনন্য। তিনি যুগের শিক্ষক ও তরিকতের প্রশিক্ষক হিসেবে উচ্চতর স্তরে অধিষ্ঠিত ছিলেন। যুগের অধিকাংশ ওলি ও দরবেশ তাঁরই অনুসরণে দেওয়ান উপাধিতে ভূষিত হয়েছিলেন। তাঁর যজবায়ী মেজাজ থাকায় অনেকে তাঁকে 'গরম দেওয়ান' বলে সম্বোধন করতেন।"

**ইন্তিকাল**

জীবন তো নয় চিরন্তন। বিদায়ের সে নির্দিষ্ট ক্ষণটি উপস্থিত হবেই। তবে কিভাবে কোথায়, কোন সময় তা হানা দেবে আমরা কেউ অবগত নয়। মহান রাব্বুল আলামীন যিনি এ জীবন দানকারী, একমাত্র তিনিই এ ব্যাপারে নিশ্চিত অবগত। আমাদের আলোচিত গরম দেওয়ান রাহিমাহুল্লাহর ক্ষেত্রে সে বিদায়ের ক্ষণটি উপস্থিত হয় পবিত্র জুমু'আবার ২৫ জুমাদিউল আখিরাহ, ১১৭৮ হিজরি সনে। ইন্না লিল্লাহি ওয়াইন্না ইলাইহি রাজিউন। মৃত্যুর ক'দিন পূর্বে হযরত দেওয়ান সাহেব সমগ্র দেহে ভীষণ ব্যথা অনুভব করলেন। কঙ্কালসারের প্রতিটি জোড়ায় এ ব্যথা প্রচণ্ডভাবে আঘাত হানে। আল্লাহ তা'আলা তাঁর এ মহান ওলিকে জান্নাতুল ফিরদাউসের উঁচু মাক্বামে অধিষ্ঠিত করুন। তাঁর বিশ্রামস্থলকে আলোকোজ্জ্বল করে রাখুন কিয়ামত পর্যন্ত।

والحمد لله وصلى الله على النبي الكريم

সমাপ্ত

# কে কোথায় সমাহিত আছেন














































দিল্লী, ভারত
হামিদুদ্দিন নাগরী (রাহ.)


মুলতান, পাকিস্তান
সদরুদ্দিন মুলতানী (রা.)


মুলতান, পাকিস্তান


সিরাজ, ইরান
শায়খ সাদি (রাহ.)


বাদাউন, ইউপি, ভারত
জিয়াউদ্দিন নাখশাবী (রাহ.)


ইলাহাবাদ, ভারত
ইসমাঈল কুরাইশী (রাহ.)


জৌনসী, ইলাহাবাদ, ভারত
আলী শা'বান জৌনসী (রাহ.)


জৌনসী, ইলাহাবাদ, ভারত
তকিউদ্দিন জৌনসী (রাহ.)


বিহার, ভারত
তকি মাহসুরী (রাহ.)


ফতেপুর, ইউপি, ভারত
মাখদুম হুসামুদ্দিন (রাহ.)


কৌরাহ, জাহানাবাদ, ভারত
কুতুবুদ্দিন জাহানাবাদী (রাহ.)


কৌরাহ, জাহানাবাদ, ভারত
বাহাউদ্দিন (রাহ.)


বুরহানপুর, ভারত
মুবারক সিন্ধী (রাহ.)


আহমদাবাদ, ভারত
নূরুদ্দিন আহমদাবাদী (রাহ.)


আজমগড়, ভারত
আবুল গউস বিরউই (রাহ.)

## গ্রন্থপঞ্জী

১. সীরাত বিশ্বকোষ- ইফাবা।
২. জিয়াউল কুলূব- হাজী ইমদাদুল্লাহ মুহাজিরে মক্কী রাহিমাহুল্লাহ - অনুবাদ: মাওলানা ফরীদ উদ্দীন মাসউদ, শান্তিধারা প্রকাশনী।
৩. নবীয়ে রহমত [বঙ্গানুবাদ] - সাইয়েদ আবুল হাসান আলী নদভী রাহিমাহুল্লাহ, অনুবাদ: আবু সাঈদ মুহাম্মদ ওমর আলী, ইফাবা।
৪. সীরাতে মুস্তফা - ইদ্রিস কান্ধলবী রাহিমাহুল্লাহ - ইফাবা।
৫. সীরাতুন্নবী সাল্লাল্লাহু আলাইহি ওয়াসাল্লাম - শিবলী নুমানী রাহিমাহুল্লাহ, অনুবাদ: মুহিউদ্দীন খান রাহিমাহুল্লাহ।
৬. আল-বিদায়া ওয়ান নিহায়া - ইবনে কাছির রাহিমাহুল্লাহ - ইফাবা।
৭. সীরাতে ইবনে হিশাম [বঙ্গানুবাদ]।
৮. তারিখে তাবারী [ইংরেজী অনুবাদ] - ইবনে জরির তাবারী রাহিমাহুল্লাহ।
৯. মো'জেযায়ে রাসূলে আকরাম- আহমদ সাঈদ দেহলবী, অনুবাদ: মাওলানা আবুল কালাম মুহাম্মদ আবদুল লতিফ চৌধুরী, এমদাদিয়া পুস্তকালয়।
১০. তাযকিরাতুল আউলিয়া - ফরিদুদ্দীন আত্তার রাহিমাহুল্লাহ [ইংরেজি ও বাংলা অনুবাদ]।
১১. কাশফুল মাহজুব - আলী হাজভেরী দাতা গঞ্জেবখশ রাহিমাহুল্লাহ [ইংরেজি ও বাংলা অনুবাদ]।
১২. মাসালিক আস-সালিকীন।
১৩. The Life, Personality and Writings of Al-Junayd by Ali Hassan Abdul Kadir, Islamic Book Trust.
১৪. Ansari, Muhammad Abdul Haq. "The Doctrine of One Actor: Junaid's View of Tawhid." The Muslim World 1(1983): 33–56. Electronic. Source: en.wikipedia.org/
১৫. Sells, Michael A.. Early Islamic Mysticism: Sufi, Koran, Mi'raj, Poetic and Theological Writings. Mahwah, New Jersey: Paulist Press, 1996.
১৬. তাজাল্লিয়াতে জযব - হাকিম মুহাম্মদ আখতার রাহিমাহুল্লাহ।
১৭. হিলায়াতুল আউলিয়া - আবু নুয়াইম ইসফাহানী রাহিমাহুল্লাহ।
১৮. মাদারিজুস সালিকীন - ইবনে কাইউম যাওজী রাহিমাহুল্লাহ।
১৯. আক্বওয়ালে সালাফ [ইংরেজি অনুবাদ, ৬ খণ্ড] - কামরুজ্জামান ইলাহাবাদী।
২০. নাফাহাতুল উন্স - মাওলানা আবদুর রহমান জামী রাহিমাহুল্লাহ।
২১. তারতিবুল মাদারিক - কাজী ইয়াদ রাহিমাহুল্লাহ - ইংরেজি অনুবাদ: আয়শা বিউলি।
২২. তাবাক্বাত - ইবনে রজব হাম্বলী রাহিমাহুল্লাহ।
২৩. আল-মাকতাবাতুশ শামিলা [ইলেকট্রনিক লাইব্রেরি]।
২৪. আদাবুল মুরিদীন [ইংরেজি অনুবাদ, এম. মিলসন, জেরুজালেম, ১৯৭৭], আবু নাজিব সুহরাওয়ার্দি রাহ.।
২৫. সিয়ার আলামুন নুবালা- ইমাম জাহাবী রাহ., বৈরুত, ১৯৮১।
২৬. আনওয়রুল কুদসিয়া- ইমাম শা'রানী রাহ., বৈরুত, ১৯৭৮।
২৭. আজকারে কলন্দরিয়া।

২৮. জিকরে হাসান -আল্লামা গোলাম দস্তগীর।
২৯. আদ-দারুল মুনযিম - রাজা রশীদ মাহমুদ।
৩০. মাশাইখে সুহরাওয়ার্দিয়া [ইংরেজি অনুবাদ]
৩১. আনওয়ারে সুফিয়্যাহ - আবদুল ওয়াহহাব ইবনে আহমাদ শা'রানী রাহিমাহুল্লাহ।
৩২. নাজমুয জাহিরা - ইবনে তুযজি হারভি (রাহ.)
৩৩. মুনতাজাম - ইবনে জাওযী (রাহ.)
৩৪. তারিখে কাবির - হাফিজ জাহাবী (রাহ.)
৩৫. তারিখে বাগদাদ - ইবনে নাজ্জার (রাহ.)
৩৬. তাবাক্বাতুল কুবরা - আবদুল ওয়াহহাব শা'রানী (রাহ.)
৩৭. ক্বাওয়াইদুল জাওয়াহির - মুহাম্মদ বিন ইয়াহইয়া তাদিফী
৩৮. বাহজাতুল আসরার - আবুল হাসান আলী শাতুনুফী (রাহ.)
৩৯. গাউছুল আযম - আবদুল হক মুহাদ্দিসে দেহলভী (রাহ.)
৪০. নুযহাতুল খাতিরিল ফাতির ফী মানাক্বিবে শায়খ আবদিল ক্বাদির - মুল্লা আলী ক্বারী (রাহ.)
৪১. তাফরীহুল খাতির ফী মানাক্বিবে শাইখ সৈয়্যদুনা আবদুল ক্বাদির - সৈয়দ আবদুল ক্বাদির আরবেলী (রাহ.)
৪২. মাখযানুল সুহরাওয়ার্দিয়া।
৪৩. আজকারুল আবরার - শায়খ বাহাউদ্দিন, শাহ বদরুদ্দিন ওয়েলফেয়ার সোসাইটি, লাহোর, ১৯৯৫।
৪৪. কিতাবুল মাজালিস - তাওহিদ ও ত্রিত্ববাদের ওপর ইলইয়াস ও আবুল হুসাইন মাগরিবী মধ্যকার খ্রিস্ট-মুসলিম বাহাস [১০২৭ ঈ.]।
৪৫. তুহফাতুল সুহরাওয়ার্দিয়া।
৪৬. সাহায়িফে মা'রিফাত।
৪৭. বাহরুল আসরার - মাহমুদ ইবনে আমির।
৪৮. মাশাইখে আহমদাবাদ - মুহাম্মদ ইউসুফ ইবনে সুলাইমান মাতালা।
৪৯. আখবারুল আখইয়ার - আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ।
৫০. হায়াতে শায়খ - আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ।
৫১. 'আহলে দিল কি দিল আওয বাতেই' - শায়খ হাবিবুর রহমান আজমী রাহিমাহুল্লাহ।
৫২. ওসিয়্যাত - আবদুল হক মুহাদ্দিসে দেহলবী রাহিমাহুল্লাহ।
৫৩. ফাওয়াইদুস সুহবাত - মাওলানা শাহ ওয়াসিউল্লাহ রাহিমাহুল্লাহ।
৫৪. তারিখে আউলিয়ায়ে বুরহানপুর
৫৫. মাহবুবুত তাওয়ারিখ।
৫৬. নুযহাতুল খাওয়াতির।
৫৭. মাক্বামাতে মাজহারী।
৫৮. en.wikipedia.org
৫৯. revolvy.com
৬০. sunnah.org
৬১. sufiwiki.com
৬২. দিয়ার পৌরাব মেই ইলম ওয়া উলামা- কাজি আতহার মুবারকপুরী।

৬৩. তারিখে আউলিয়ায়ে কিরাম, বুরহানপুর।
৬৪. তারিখে কৌরা জাহানিয়া।
৬৫. আসরার জাহানী।
৬৬. নাজহাতুল খাওয়াতির।
৬৭. আসরার সালারি।
৬৮. কাশবাহ কাওরাহ তারিখ ওয়া শাখসিয়্যাত।
৬৯. মাখদুম জাদগান ফাতাহপুর - মাওলানা মাস’উদ আলী।
৭০. পৌরনিয়া কি দো ওয়ালি।
৭১. তাযকিরাহ আউলিয়া জৌনসী।
৭২. তারিখে মাশাইখে ইলাহাবাদ।
৭৩. বাযম সুফিয়্যাহ।
৭৪. ইতরাফে জুনুব (confession of Sins)।
৭৫. গুলিস্তাঁ - শায়খ সাদি (রাহ)।
৭৬. বুস্তাঁ - শায়খ সাদি (রাহ.)।
৭৭. রওজায়ে আকতাব।
৭৮. সিয়ারুল আউলিয়া।
৭৯. লাতাইফে আশরাফী।
৮০. তারিখে সুফিয়্যায়ে নাগরী।
৮১. মারাটি-ই-জালালী- এস. কে. এ. বি. হাসানী।
৮২. ফাওয়াইদুল ফুয়াদ।
৮৩. বাংলাপিডিয়া -অনলাইন সংস্করণ।
৮৪. মাসালিকুস সালিকীন।
৮৫. আনওয়ারে গাউসিয়া।
৮৬. সিয়ারুল আরিফীন।
৮৭. তাফসিরে রুহুল মা’আনী।
৮৮. আওয়ারিফুল মা’আরিফ - শায়খ শিহাবুদ্দিন উমর সুহরাওয়ার্দি (রাহ.)।
৮৯. নাফাহাতুল উনস।
৯০. Biographical Encyclopedia of Sufis in Central Asia and Middle East - N Hanif
৯১. মাশারিকুদ দিরারী।
৯২. তা’ইয়্যাহ - ইবনে ফারিদ।
৯৩. রিসালাতুল কুশাইরী [বঙ্গানুবাদ - সৈয়দ মাহমুদুল হাসান]।
৯৪. তাসাওউফ তারিখ কি আয়না মে।
৯৫. মাদারিকুস সালিকীন।